চতুর্থ বার ( মুদ্রিত ১৯০৭ )

# কালাচাঁদ।

দ্বিতীয় অংশ।

পঞ্চম পর্ব্ব

কলিকাতা,

৩৪।১ কলুটোলাষ্ট্রীট বঙ্গবাসী ষ্টীমমেসিন প্রেস হইতে

শ্রীবিহারীলাল সরকার দ্বারা

মুদ্রিত ও প্রকাশিত।

মূল্য ।৵৹ ছয় আনা মাত্র।

# কালাচাঁদ।

## পঞ্চম পর্ব্ব—তীর্থ ভ্রমণ।

### প্রথম পরিচ্ছেদ।

কি লিখি?—কি চাও? অভ্রভেদী ভীমগিরির বর্ণন করিব কি? বড় নীরস! বীচিমালা-বিভূষিত মহাসাগর আঁকিব কি?—সে যে অতলস্পর্শ, ডুবিয়া যাইব। কলকলনাদিনী, তরতর-বাহিনী স্রোতস্বিনীর ক'থাটাই বলিনা কেন?—কাজ নাই, ভাসিয়া যাইব, হাবুডুবু খাইব। তবে ব্যোমপথের বিরাট কথা শুনিবে কি? সে যে শূন্যাকাব, কূল-কিনারা নাই! আচ্ছা, এইবারে না হয়,—পবিত্র-প্রণয়ের

প্রকরণ প্রকটিত হউক না?—প্রণয়ত পচে গেছে! ক্ষমা করিবেন!

কাঁঠালপাড়ার রাস দেখিবে কি? সে কাজ বড় মন্দ নয়! তবে আসুন।

একদিকে হুগলী-চুঁচুড়া-চন্দননগর, অন্যদিকে নৈহাটী-ভাটপাড়া-কাঁঠালপাড়া,—মধ্যে গঙ্গা। জনপদ সমৃদ্ধিশালী। প্রতিবৎসর হেমন্তকালে, গঙ্গার উপকূলে, কাঁঠালপাড়ার রাস-মহোৎসব হয়। বহুলোক সমাগত হয়। দেবদর্শন হয়; আর বেচা-কেনা, জুয়াচুরি-বাটপাড়ী, মারামারি-কাড়াকাড়ি সমস্তই চলে। যাত্রিদল-মধ্যে ইতরশ্রেণীর স্ত্রীলোকের সংখ্যাই বেশী। লম্পট, শঠ, শ্যাম-নটবরের সংখ্যাও নিতান্ত কম নহে। ভাল মানুষও গিয়া থাকেন। রাশীকৃত কেঁচকেঁচির মাজুরি রাসে বিক্রীত হয়। সে সময় গৃহস্থের গৃহে গৃহে ঐ মাদুর।

সূর্য্য ডুবু-ডুবু। সন্ধ্যা হয়-হয়। বেশ মিঠুনি শীত। যেখানে রাসের মেলা বসে,—বেচা-কেনা হয়, তাহার ঈষৎ দূরে, বটগাছের তলায় একটা

মহাকবি ঘনরাম শ্রীধর্ম্মমঙ্গলে ঠিক ঐ কথাই লিখিয়াছেন ;—

ঈষৎ কৃপায় যাঁর ভূপতি ভিক্ষুক।
পঙ্গু লঙ্ঘে গিরি বাচাল হয় মূক॥
সদা সুখ সম্পদ সভায় সুসম্মান।
রথাদি গো গজ বাজী নর নৌকা যান॥
ভাগ্যবান্ ভারতভুবনে সেই ধন্য।
লক্ষ্মীর চরণে যার ভকতি অনন্য॥
সেই ধনী ধার্ম্মিক ধরণী মধ্যে ধীর।
যবে যার মন্দিরে কমলা হন স্থির॥
সমর-সুধীর বীর স্থির মতিমন্ত।
গণনীয় গায়ক গভীর গুণবন্ত॥
সে হয় সুকৃতী সৎ সজ্জন সংসারে।
কৃপাবতী শ্রীমতী লক্ষ্মীর কৃপা যারে॥
লক্ষ্মীর কৃপার পাত্র জেতে যদি হীন।
দরিদ্র সজ্জন কত তাহার অধীন॥
সভায় সম্মান তার সর্ব্বলোকে করে।
বিফল জনম, যার লক্ষ্মী নাই ঘরে॥

কালিদাস লিখিয়াছেন ;—

একো হি দোষো গুণসন্নিপাতে
নিমজ্জতীন্দোঃ কিরণেষ্বিবাঙ্কঃ ॥

এ কথার অন্য একজন কবি উত্তর দিয়াছেন ;—

একো হি দোষো গুণসন্নিপাতে
নিমজ্জতীন্দোরিরিতি যো বভাষে।
নূনং ন দৃষ্টং কবিনা হি তেন
দারিদ্র্যদোষো গুণরাশিনাশী।

অর্থই সংসারের সারভূত সামগ্রী। ম্লেচ্ছসমাজ, যবনসমাজ, বর্ব্বরসমাজ,—সর্ব্বসমাজেই অর্থ একমাত্র অদ্বিতীয় অধিপতি। কিন্তু হিন্দুর উপদেশ অন্যরূপ। অর্থ অকিঞ্চিৎকর! ক্ষুদ্র-অর্থ নিকৃষ্ট-বণিক্‌জাতিরই গ্রাহ্য, উৎকৃষ্ট-জ্ঞানীর গ্রাহ্য হইতে পারে না। হিন্দুসমাজ-শরীরের জ্ঞানই প্রাণ-স্বরূপ। তাই নগ্ন-পদ অর্থ-দরিদ্র ব্রাহ্মণের পদধূলি,—মহারাজচক্রবর্ত্তীর মুকুটে সসম্মানে স্থান প্রাপ্ত হয়। তাই মণি-কাঞ্চনে, মুক্তা-প্রবালে জ্ঞানী ব্রাহ্মণের স্পৃহা হয় না। তাই বিজ্ঞানময় ব্রহ্মচারী বিলাস-বাস ছাড়িয়া,

কৌপীনে পরিতৃপ্ত, অগুরুচন্দন ছাড়িয়া চিতাভস্মে প্রফুল্লচিত্ত,—মহামূল্য সুকোমল শয্যা ছাড়িয়া শ্মশানভূমে বৃক্ষতলে সুনিদ্রায় অভিভূত।

কিন্তু কালবশে, যুগধর্ম্মে হিন্দুর সমাজ-বন্ধন শিথিল হইয়া পড়িয়াছে। আজ জ্ঞান-বিজ্ঞান গিরি-গহ্বরে লুক্কায়িত, পাপ-অর্থ পূর্ণ-প্রতাপে প্রস্ফুটিত। অর্থ-শশধর শরদাকাশে ষোলকলা বিস্তার করিয়া সদা হাসিতেছেন, জ্ঞান-রাঘব পাতালে মহীরাবণের গৃহে অবরুদ্ধ হইয়া অবস্থিতি করিতেছেন! আগুন নিবিয়াছে, ছাই-ভস্মের আধিপত্য-কাল উপস্থিত হইয়াছে। সুধা নাই, ভগ্নভাণ্ড পড়িয়া আছে; মুক্তা নাই, শুক্তা সাদরে গৃহীত হইতেছে; সার-শস্য নাই, কেবল খোষাভুষির কারবার চলিতেছে!

চলুক। তথাচ,—এঘোর দুর্দ্দিনেও, হিন্দুসমাজ সর্ব্বশ্রেষ্ঠসমাজ,—আদর্শসমাজ। শ্রীকবিকঙ্কণ যাহাই বলুন, ঘনরাম চক্রবর্ত্তী যাহাই লিখুন,—হিন্দুসমাজের এখনও যা-কিছু অবশিষ্ট আছে, তাহা অন্য

সমাজের অনুকরণীয়। হিন্দুসমাজরূপ মহা-অট্টালিকার বালিচূণ খসিয়াছে বটে, খিলান ফাটিয়াছে বটে, কার্ণিস চটিয়াছে বটে, ভিত দমিয়াছে বটে, কবাটে ঘুণ ধরিয়াছে বটে, কিন্তু বনিয়াদ পাকা,—অনন্ত-কালের সাক্ষী-স্বরূপ সমভাবেই অবস্থিত। কাল-নিশ্বাসে সে বনিয়াদের অন্তর-বাহির কালো হয় নাই,—বর্ষায় তাহা সিক্ত হয় নাই, শীতে শঙ্কুচিত হয় নাই, গ্রীষ্মে সম্প্রসারিতও হয় নাই,—অনন্ত-কাল অচল অটল,—সদা সমান সমুজ্জ্বল! বৌদ্ধদল-পতিগণের বীর্য্যবান্ বিষম মন্ত্রৌষধ-গুণে সে বনি-য়াদ উড়িয়া যায় নাই; মুসলমানের সাত-শত-বর্ষ-ব্যাপী তীক্ষ্ণধার তরবারি প্রহারেও তাহার ঈষৎ চূণ খসে নাই,—আর, ইংরেজ অবিরত অগণিত তোপ দাগিয়াও, সে মহাভিত্তিকে একচুল পরিমাণও টলাইতে সক্ষম হন নাই।

ভিত্তি এরূপ দৃঢ়, এত পাকা বলিয়াই, বড়কর্ত্তা আজও ব্রাহ্মণ দেখিলেই প্রণাম করেন, ব্রাহ্মণ-গোমস্তাকে 'সেবকশ্রী' পাঠ লেখেন, স্নানান্তে গায়ে

নামাবলী দেন, সন্ধ্যার পর মালা জপেন;—তাই আজও বড়কর্ত্তার গৃহে ভিখারী মুষ্টিভিক্ষা পায়, শ্রীমদ্ভাগবত পাঠ হয়, বিষ্ণু-সেবা হয়;—তাই আজও বড়কর্ত্তার নাকে তিলক, গলায় মালা, বুকে ছাপ্। তাই বড়কর্ত্তা আজও আহারের পূর্ব্বে পদযুগল ধৌত করেন, চর্ম্মপাদুকার পরিবর্ত্তে খড়ম পায়ে দেন, ঈশ্বরে অর্পণ করিয়া অন্ন-ব্যঞ্জনাদি মুখে তুলেন। মহীরুহ শুকাইয়াছে,—কিন্তু মূল এখনও মরে নাই।



## দ্বিতীয় পরিচ্ছেদ।

পৌত্র কালাচাঁদের জন্য, আজ একশত আট রকম ভোগের বন্দোবস্তই হউক, আর পাঁচটা খানসামাতেই কালাচাঁদকে ধরিয়া তেল মাখাইয়া দিউক, কর্ত্তা কিন্তু একপুরুষে বড়লোক। এগার বৎসর বয়সে হুগলীতে আসিয়া সদরামীণের বাসায় তিনি পেট-ভাতায় তামাক সাজিতেন; ছেলেপিলে কোলে করিতেন; এবং মেয়েদের ফর্‌মাস খাটিতেন। ছেলেটীকে চালাক-চোস্ত দেখিয়া সদরামীণ-মহাশয় তাঁহাকে ভালবাসিতেন, মক্স করিতে বলিতেন, জমাখরচ রাখিতে শিখাইতেন। ক্রমে মনিবের অনুগ্রহ বাড়িল। আপন ছেলেদের সঙ্গে তাঁহার কাপড় কিনিয়া দিতেন; পাতে একখানি মাছ পড়িয়া থাকিলে বলিতেন—'হরিকে দিও'; পূজা-পার্ব্বণে, দোলে-চড়কে বা রথে-রাসে হরিকে উৎসব দেখিবার পয়সা পুরস্কার করিতেন।

বাল্যকাল হইতেই হরিতারণ হিসাবী,—একটী পয়সা মা-বাপ্। দুই-চারিটী যা পয়সা পাইতেন, তাহাই জমাইতেন;—জমাইয়া-জমাইয়া একটী টাকা পূর্ণ হইলে, তাহাই আবার অপরকে ধার দিতেন। নূতন কাপড় পাইলে, তিনি তাহা সহসা পরিতেন না,—পুতু-পুতু করিয়া তুলিয়া রাখিয়া, শেষে তাহা লুকাইয়া বিক্রয় করিয়া ফেলিতেন। ক্রমশ বয়প্রাপ্তির সহিত হরিতারণ সদরামীণের বাসার হাটবাজার করিবার ভারও প্রাপ্ত হইলেন। তাহাতে বিলক্ষণ দু-পয়সা রোজগার চলিতে লাগিল। কিন্তু সদরামীণ তাঁহার বাজার-করা-কার্য্যে সন্তুষ্ট ছিলেন। কারণ হরিতারণ ঘুরিয়া-ফিরিয়া, দেখিয়া-শুনিয়া, কষিয়া-মাজিয়া, এত সস্তাদরে জিনিসপত্র কিনিতেন যে, তাহাতে টাকা-প্রতি দু-গণ্ডা পয়সা রাখিলেও, সদরামীণের কোনও লোকসান বোধ হইত না। এইরূপে তিন বৎসর অতীত হইল। হরিতারণের তখন বয়ক্রম চৌদ্দ বৎসর। এ পর্য্যন্ত তাঁহার মাহিনা ছিল না,—কেবল খোরাক-পোষাক। মাহিনা

না থাকুক,—সুদে আসলে তিন বৎসরে তাঁহার রোজগার তখন প্রায় ৫০০৲ টাকা হইয়াছে।

একদিন বালক-হরিতারণ অম্বুরী-তামাক সাজিয়া কলিকায় ফুঁ দিতে-দিতে ধীরে ধীরে পা ফেলিয়া সদরামীণের সম্মুখে উপস্থিত হইল;—তাঁহার হাতে হুঁকা দিয়া বিনীতভাবে হেঁট-মুখে ছল্‌ছল্ চোখে কাছে দাঁড়াইয়া রহিল, নড়িল না। বাজারের সর্ব্ব-প্রধান দোকানের সর্ব্বশ্রেষ্ঠ তামাক;—হরিতারণ-কর্ত্তৃক সযত্নে সাজা; তার উপর আবার হুঁকায় নূতন জল-ফেরা। দু-চারিবার টানিতেই সদরামীণের শরীর-গৃহ 'দেল্‌খোষ-বাগ' হইয়া উঠিল। তিনি, হরিতারণের মুখের দিকে ধূঁয়া ছাড়িয়া, খোষ-মেজাজে জিজ্ঞাসিলেন,—"কি হে হরি!—খবর্ কি? আজ তোমার মুখ এত শুক্‌নো কেন?"

হরি ইতিপূর্ব্বে তিন দিন স্নান করে নাই, তেল মাখে নাই, আধপেটা খাইয়াছে, এবং তিন দিনে অন্তত ছয়বার গোপনে শুধু শুধু ধূলায় গড়াগড়ি দিয়া গা ঝাড়িয়াছে। প্রভুকর্ত্তৃক এইরূপ প্রশ্ন

জিজ্ঞাসিত হইয়া, হরিতারণ কাঁদ-কাঁদ স্বরে উত্তর দিল ;—"বাড়ী থেকে পত্তর এসেচে, এবার জমীতে ধান হয় নাই। মা খেতে পাচ্ছেন না—তা কা'কে আর এ দুঃখ জানাই ?—আপনিই মা-বাপ।"

সদরামীণ। তবে এখন তোমাদের চল্‌চে কিসে ?

হরি। তা, এই ধার্‌-টার্‌ ক'রে মা চালিয়েছেন, —কিন্তু আর চলে না। কোন দিন আহার হয়, কোন দিন হয় না। তা, আপনি একটা কিন্নারা না ক'রে দিলে,—আমি আর দাঁড়াই কোথা ?—মাসে যদি দুটী টাকা ঘরে পাঠাতে পারি, তবু মায়ের কতক দুঃখ ঘুচে !

সেইদিন হইতে সদরামীণ, হরিতারণের মাসিক ২৲ টাকা মাহিনা বরাদ্দ করিয়া দিলেন ; এবং তিনি হরিতারণের ভবিষ্যৎ ভালোর জন্য স্বীয় সেরেস্তাদারকে ডাকাইয়া বলিলেন, "হরি আমার বাসায় খাইবে, থাকিবে ; আর তোমার বাসায় প্রত্যহ গিয়া লেখাপড়া শিখিবে ; ছোকরাটী

ভালো;—গরীবের ছেলে,—ইহাকে একটু যত্ন করিয়া আদালতের কাজ-কর্ম্ম শিক্ষা দিও।”

সদরামীণ প্রভু; সেরেস্তাদার ভৃত্য;—প্রভুর আজ্ঞা ভৃত্য ‘অবশ্য পালন করিব’ বলিয়া স্বীকৃত হইল।

হরিতারণের বড়ই মজা হইল। সদরামীণের বাসায় খায়, থাকে, উপরি-রোজগার করে; এবং সেরেস্তাদারের বাসায় আদালতের কাজ-কর্ম্ম শিখে, পাঁচটা-পাঁচ-রকম দেখে-শুনে, এবং কিছু কিছু উপার্জ্জনও চলে। হরিতারণের হাতের লেখা বেশ পরিস্কার,—সেরেস্তাদার সে লেখা বড় পছন্দ করিতেন। ক্রমশ অনেক কাজ-কর্ম্ম তাহার দ্বারা তিনি করাইয়া লইতে লাগিলেন। শেষে তাহার মাসিক ৫৲ টাকা বেতন তিনি নির্দ্দিষ্ট করিয়া দিলেন।

এইরূপে হরিতারণের উনিশ বৎসর বয়স হইল।

সেরেস্তাদার বৃদ্ধ। দাঁত ফোক্‌লা। চুল-গুলি শণের নুড়ি। গাল দুটি চড়িয়ে-ভাঙ্গা। জাতিতে

সুবর্ণ-বণিক্‌। তাঁহার তৃতীয় পক্ষের স্ত্রী সু-কিঞ্চিৎ প্রখরা। গলার আওয়াজ গুরুগম্ভীর,—সে চিহিঁহিঁ চীৎকার-শব্দে পথের পথিক চমকিয়া উঠে। রঙ্গিণী আবার সদাই রাগে ভরা,—সংসারের কিছুই যেন পছন্দ হয় না। বৃদ্ধ-সেরেস্তাদার তাঁহার শ্রীপাদপদ্মে যথাসর্ব্বস্ব অর্পণ করিয়াও, একটী দিনও তাঁহার মন পান নাই। বিশ ভরির ডায়মন-কাটা নিরেট বালা সযত্নে তৈয়ার করাইয়া সেরেস্তাদার প্রিয়ম্বদা প্রেয়সীর কর-কমলে স্থাপন করিলেন। প্রাণপ্রিয়া অমনি সে বালাকে হাতে করিয়াই বলিলেন,—"এ যে, হাল্‌কা বালা,—এ নিশ্চয় নিরেট নয়—আমার সঙ্গে তোমার প্রবঞ্চনা!—ভাল আমার পোড়া অদেষ্ট রে!—" বলিতে বলিতে তৎক্ষণাৎ অমনি তিনি সেই বালা টান মারিয়া দূরে ফেলিয়া দিলেন। এইরূপ ব্যাপার সদাই ঘটিত। সেরেস্তাদার পত্নীভয়ে সদা থরহরি কম্পমান—সদা ত্রাহি মধুসূদন!

প্রিয়ম্বদা-পত্নীর আর একটী সদ্‌গুণ ছিল। তিনি কিছু অধিক মাত্রায় বিবেকবতী হইয়া-

ছিলেন,—সুতরাং লৌকিক-লজ্জা-রূপ-পক্ষীটী তাঁহার দেহ-পিঞ্জর কাটিয়া উড়িয়া, নিভাও হইয়া পলাইয়াছিল। অতএব কটীর কসন, অঙ্গের বসন স্বভাবতই শিথিলভাব ধারণ করিয়াছিল। অনেক সময়, কি স্ত্রী, কি পুরুষ—সকলেরই নিকট তাঁহার সমভাব। উত্তমাঙ্গের অবগুণ্ঠন-মেঘ উন্মোচন-পূর্ব্বক পূর্ণ-মুখচন্দ্রখানিকে গবাক্ষরূপ আকাশে তিনি সদাই উদিত করিয়া রাখিতেন। তখন তাম্বূল-রাগে তাঁহার অধর রঞ্জিত হইত, হাসি-জ্যোৎস্নায় রাজপথ আলোকিত হইত, আঁখি-ঠারে পুরুষের পাগল-প্রাণ আকৃষ্ট হইত। তখন কেবল,—

অনিমিষে বিনোদিনী হেরিছে বিনোদ।
বিনোদের বিনোদিনী দেখিয়া প্রমোদ।
বিপরীত বিপরীত উপমা কি দিব।
উর্দ্ধে কুমুদিনী নিম্নে কুমুদ-বান্ধব॥

হরিতারণ কথঞ্চিৎ খর্ব্বাকৃতি। উনিশ বৎসর বয়স হইলেও, তখন দেখিতে ১৪ বৎসরের অধিক বলিয়া বোধ হইত না। এ-দিকে আবার হরিতারণ,

হরিতারণ। আপনি যা বল্‌চেন, তাই কর্‌বো—কিন্তু এক আমার আবেদন আছে। আমি যতদিন এ চাক্‌রী করিব, ততদিন মাহিনার অর্দ্ধেক আমি সেই সেরেস্তাদারের পরিবারবর্গের ভরণ-পোষণার্থ প্রদান করিব।

সদরামীণ মনে মনে বলিলেন, "সাধু্ সাধু্!"

হরিতারণ সেরেস্তাদার হইলেন; স্বতন্ত্র বাসা করিলেন; মাহিনার অর্দ্ধেক (সদরামীণকে দেখাইয়া) প্রতি মাসে প্রিয়ম্বদা-পত্নীকে দিতে লাগিলেন; এবং নাথ-হীন গৃহস্থের বাটীতে প্রত্যহ একবার দিবসে প্রকাশ্য তত্ত্বাবধারণের জন্য,—স-নাথ-করণের জন্য যাতায়াত করিতে আরম্ভ করিলেন। চারিমাস পরে হঠাৎ একদিন শুনা গেল, প্রিয়ম্বদা-পত্নীর গৃহে হাপ্‌-ডাকাতিগোছ হইয়া তাঁহার সর্ব্বস্ব লুণ্ঠিত হইয়াছে।

হরিতারণ পরদিন প্রাতে আহা! আহা!—হায়! হায়!—মরি! মরি!—করিতে লাগিলেন। কিন্তু উপায় নাই,—চোর পলাইয়াছে। ডাকাতির কিছু

দিন পরে, প্রিয়ম্বদার ঘরে রাত্রে ইঁট, পাটখেল পড়িতে আরম্ভ হইল;—কোন দিন বা আস্ত কাঁচা মড়ার মাথা উঠানে দৃষ্ট হইতে লাগিল। তখন অগত্যা প্রিয়ম্বদা, 'বাণিজ্যে লক্ষ্মীর বাস' ভাবিয়া, কলিকাতায় আসিয়া অবাধ-বাণিজ্যে প্রাণ-মন-দেহ অর্পণ করিলেন। হরিতারণ নিষ্কণ্টক হইলেন।

দেখিতে দেখিতে হরিতারণ, সদরামীণের বিশ্বস্ত, প্রিয়তম সেরেস্তাদার হইয়া উঠিলেন। সদরামীণ বৃদ্ধ হইয়াছিলেন,—লিখিতে হাত কাঁপিত। সুতরাং হরিতারণ মোকদ্দমার রায় পর্য্যন্ত লিখিতে আরম্ভ করিলেন। এই সময় হইতেই তাঁহার নাকে তিলক, মাথায় টীকি প্রভৃতির কিছু কিছু সূত্রপাত হইল। সময়ে সময়ে তাহার গলদেশে রুদ্রাক্ষ-মালাও শোভা পাইত। অনুগত লোকে বলিতে লাগিল, হরিতারণ স্বয়ং ধর্ম্মপুত্র যুধিষ্ঠির।

সেরেস্তাদার হওয়ার পর, হরিতারণ স্বতন্ত্র বাসা করেন। তিনি অলৌকিক মিতব্যয়ী ছিলেন। তখন সস্তা-গণ্ডা ছিল; সর্ব্বরকমে তাঁহার মাসিক

বাসাখরচ মায় কাপড় ১॥/০ এক টাকা নয় আনার অধিক হইত না। পৌনে দুই মাস অন্তর ধোবা-বাড়ী কাপড় কাচিতে দিতেন। একজন প্রতিবেশী দোকানদারের সহিত সবিশেষ প্রণয় জন্মিয়াছিল। বাদী-প্রতিবাদীগণের নিকট হইতে পুরস্কার-স্বরূপ যে সকল সওগাদ পাইতেন, তাহার সমস্তই মুদীকে দিতেন,—ঘরে কিছুই রাখিতেন না। আম, কাঁঠাল, মাছ, দই, সন্দেস, ঘি, চাল, ডাল—এ সমস্ত উপহার-দ্রব্যই মুদীব দ্বারা বিক্রীত হইত। খরিদদারের অসুবিধাহেতু যেদিন মুদী মাছ লইত না, সেদিন তিনি পাড়ার ইতর-শ্রেণীর লোককে বাধ্য রাখিবার জন্য, তাহাদের মধ্যে মাছ বণ্টন-পূর্ব্বক বিলাইয়া দিতেন। তৈল-খরচ ভয়ে নিজে কিছুতেই ঘরে মাছ রাখিতেন না। হরিতারণের আহার ছিল,—কেবল খেঁসারির ডাল-ভাতে এবং ভাত। যেদিন খুব সমারোহ হইত,—সেদিন লবণ-সংযোগে সু-অল্প তেঁতুলগোলা পাতের উপর শোভা সম্পাদন করিত। হরিতারণ দণ্ডে

দণ্ডে তামাক খাইতেন বটে, কিন্তু একদিনও এক পয়সার তামাক কিনিতেন না। সন্ধ্যার পর নিকট-বর্ত্তী একজন উকীলের বাসায় পাশা খেলিতে যাইতেন;—সেখানে তাঁহার হর্দম্ তামাক চলিত; খেলা-ভঙ্গে গৃহ-প্রত্যাগমনকালে তথা হইতে প্রায়ই দু-ছিলিম তামাক হাতে করিয়া আনিতেন। তাহা-তেই তাঁহার প্রাতঃকালটা চলিয়া যাইত।

সেরেস্তাদারী, মান্যের চাকুরী; তথাচ হরিতারণের বাসায় রযুয়ে ব্রাহ্মণ নাই; লোকে টেপাটিপি করিত। হরিতারণ কথায় কথায় প্রতিবেশীমণ্ডলীকে বুঝাইয়া বলিতেন,—"আমি স্বপাক ভিন্ন কখন আহার করি না।"

হরিতারণ যে, মোকদ্দমার রায় লিখিতেন, তাহা ক্রমশ গোপনভাবে সর্ব্বত্রই প্রচার হইয়া পড়িয়াছিল। ক্রমশ বাদী-প্রতিবাদীগণ তাঁহার যেন কেনা-গোলাম হইয়া দাঁড়াইল। তিনি মহা-মজায় উভয়-কুল হইতে মধু লুটিতে লাগিলেন। বহু মধু সঞ্চয় করিয়াও, তিনি প্রথম পাঁচ বৎসর

গরিবাণী-চাল্ ছাড়েন নাই। সেই স্বপাক অন্ন—সেই ১৸/০ এক টাকা নয় আনায় বাসাখরচ বর্ত্তমান রহিল।

কারণ ছিল। চক্ষু-লজ্জা বল, ভক্তি বল, সম্মান বল,—তাঁহার যাহা কিছু, সেই সদরামীণের প্রতি ছিল। পাছে মনিব কোনরূপ সন্দেহ করেন, এই নিমিত্ত তিনি চা'ল-চলন কিছুই বদল করেন নাই। বিশেষ তিনি স্বভাব-কৃপণ। ব্যয়সংক্ষেপই তাঁহার সুখ। এইরূপে ছয় বৎসর অতীত হইলে, সদরামীণের মৃত্যু ঘটে। স্বর্ণ-ডিম্ব-প্রসবিনী রাজ-হংসীর মৃত্যুতে গৃহস্থের কিঞ্চিৎ অর্থ-কষ্ট হয় বটে,—কিন্তু হরিতারণের যেন মহান্ হর্ষোদয় হইল। তাঁহার বুক হইতে যেন শক্তিশেল খসিয়া পড়িল। তিনি সংসার সুখময় দেখিতে লাগিলেন।

নূতন সদরামীণ আসিয়া রাজকার্য্য গ্রহণ করিলেন। হরিতারণ, ইন্দ্রের শচীর ন্যায়, তাঁহারই অনুগমন করিতে লাগিলেন। নবভূপতির বাসায় প্রাতঃ-সন্ধ্যা দুই-বেলা আনাগোনা করিয়া, সস্তাদরে

হাটবাজার করিয়া দিয়া,—হরিতারণ অল্পকাল মধ্যেই নবপ্রভুর পরম প্রিয়পাত্র হইয়া উঠিলেন! হাকিম-বশের পর তিনি স্বকার্য্যে মনোনিবেশ করিলেন। প্রথম—চোটায় টাকা ধার দেওয়া; দ্বিতীয়—বিষয় বা গহনা ইত্যাদি বন্ধক রাখিয়া টাকা ধার দেওয়া; তৃতীয়,—কখন স্বনামে কখন বেনামীতে মহাল ডাকা।

অদৃষ্ট যখন যাঁহার ফলে, তখন তাঁহার পক্ষে সবই সম্ভব হয়। পাঁচ হাজার টাকার সম্পত্তি, হরিতারণ পাঁচ শত টাকায় কিনিয়া লইতে লাগিলেন। তিনি যে তালুক তিনশত টাকা মুনফা দেখিয়া লইলেন, ক্রমশ তাহার মুনফা তিন হাজার টাকায় দাঁড়াইল। হরিতারণের গৃহে যেন ভূতে টাকা বহিতে লাগিল। কথিত আছে, বার্ষিক বার হাজার টাকা জমীদারীর মুনফা করিয়া, হরিতারণ সন্দেস জল-খাবার খাইয়াছিলেন। বলা বাহুল্য, প্রথম প্রথম জল-খাবার আদৌ তিনি মুখে দিতেন না;—একবেলা রাঁধিয়া দুইবেলা চালাইতেন।

ক্রমশ, জল-খাবার হিসাবে তিনি মুড়ি ধরিলেন;—তার পর মুড়ুকি;—অন্তিমে, দ্বাদশ-সহস্র টাকার বার্ষিক আয়ের পর—প্রত্যহ একজোড়া হিসাবে সন্দেস সুরু করিয়াছিলেন। যখন মুড়ুকি চলিয়াছিল, তখন হইতেই একজন রঘুয়ে-ব্রাহ্মণ তিনি রাখিয়াছিলেন। সে লোকটী পেটভাতায় রাঁধিত,—এবং আদালতের কাজকর্ম্ম শিখিত। যখন সন্দেস চলিল, তখন তাঁহার অনেক বন্ধুবান্ধব তাঁহাকে ধরাধরি করিয়া বলিল,—"এ সামান্য মাটীর ঘরে থাকা আপনার আর ভাল দেখায় না!—অন্তত নীচে-উপর চারকুঠারি একটী দালান করুন।"

হরিতারণ। বাপ্‌রে আমি কত দৌড়ের মানুষ!—আমার বেসাৎ কি? সঙ্গতি কি?—যে, বিদেশে আমি ইঁট গাড়িব? এ ইটেল-চণ্ডী ঘরে ঢুক্‌লে কি আর রক্ষা থাক্‌বে!!

এইরূপে ক্রমশ নিজগুণে হরিতারণ কালেক্টরীর সেরেস্তাদার হইলেন। তখন আর তাঁহাকে পায়

কে? আকাশে শশধর ষোলকলায় হাসিল, নিম্নে কুমুদিনী কামকলায় ফুটিল;—মলয় বায়ু মৃদুমন্দ বহিল, বসন্তের প্রেমপাখী কুহু-কুহু ডাকিল; হরি-তারণ কোটীপতি হইলেন।

প্রচুর অর্থ উপার্জ্জিত হইল, কিন্তু তাঁহার মন প্রফুল্লিত হইল না। তিনি রাজ-সম্মান, সামাজিক-সম্মান,—অন্বেষণ করিতে লাগিলেন।

সেই সময় হুগলীতে প্রভূত অর্থব্যয়ে তাঁহার অপূর্ব্ব অট্টালিকা বিনির্ম্মিত হইল। স্বগ্রাম হইতে পরিবারবর্গ আসিল। দাসদাসী নিযুক্ত হইল। সোণা-রূপার হুঁকা, ফর্সী, গুড়্গুড়ি তৈয়ারি হইল। সোণা-রূপার থাল, রেকাবী, বাসন, বাটী হইল। পাল্কী করিয়া কাছারি যাতায়াত আরম্ভ হইল। ব্রাহ্মণ-পণ্ডিতের প্রতি ভক্তি বাড়িল,—দুই চারি টাকা দান-খাতে খরচ পড়িতে লাগিল। ছেলেরা মাহিনা দিয়া স্কুলে পড়িতে আরম্ভ করিল। বার্ষিক পিতৃ-মাতৃ-শ্রাদ্ধে হুগলীর বহুলোক তাঁহার বাসায় পাত পাড়িতে থাকিল।

এইরূপে হরিতারণ সমাজে সম্মানিত হইতে লাগিলেন,—সমাজের একজন হইয়া উঠিলেন।

তখন তাঁহার ধার্ম্মিক হইতে সাধ হইল। তিনি স্বদেশে—স্বগ্রামে শিবমন্দির প্রতিষ্ঠা করিলেন; অতিথিশালা বসাইলেন; আশ্বিনে দুর্গোৎসব, ফাল্গুনে দোল, আষাঢ়ে রথ—এ সমস্তই চলিতে লাগিল। কোন কোন বৎসর পৌষমাসে ব্রাহ্মণ-পণ্ডিতগণকে বনাত, এবং কাঙ্গালীগণকে কম্বল-দান করিতে লাগিলেন।

একটা কথা বলিয়া রাখি, হরিতারণ এইরূপ ধর্ম্মকর্ম্মের প্রথমাবস্থায় শিবভক্ত বা শৈব ছিলেন; ক্রমশ বিষ্ণুভক্ত বা বৈষ্ণব হইলেন। পূর্ব্ব-নির্ম্মিত শিবমন্দির ভাঙ্গিলেন না বটে, কিন্তু শিবপূজার জাঁকজমক কমাইয়া দিলেন। পুরাতন শিবমন্দিরের সম্মুখেই ৺লক্ষ্মী-নারায়ণজীউর এক বৃহৎ নাট-মন্দির উত্থিত হইল। ধূমধামে সেবার বন্দোবস্ত হইল। সে যাহাই হউক, এখন হরিতারণ স্বয়ং প্রায় প্রত্যহই সন্ধ্যার পর বন্ধুজন-বেষ্টিত হইয়া, খোষ-

গল্প করিতে করিতে হরিনামের মালা জপ করিয়া থাকেন; এবং মধ্যে মধ্যে "রাধা রাধা বল," "হরি হরি বল"—ধ্বনি করিয়া উঠেন।

তার পর, তাঁহার রাজসম্মান পাইবার বাসনা বলবতী হইল। সময়ে-অসময়ে, পর্ব্বে-অপর্ব্বে, বড়-দিনে-ছোটদিনে,—জজ, মাজিষ্ট্রর, এবং কমিশনরের বাড়ী ভেট যাইতে লাগিল। কাঁচামিঠে আম, লিচু, কুল, নেবু, কলা,—পাকা ফজ্‌লী আম, বোম্বাই আম, জাম, কাঁঠাল,—পাঁঠা, খাশী, ভেড়া, শাম্পেন,—ফুল, মালা, তোড়া,—ভেট স্বরূপ বাজারের সমস্ত উৎকৃষ্ট সামগ্রীই ঐ ত্রিমূর্ত্তির নামে যথাক্রমে উৎসর্গীকৃত হইতে লাগিল। ভোগে পরিতৃপ্ত হইয়া ত্রিমূর্ত্তি—ব্রহ্মা-বিষ্ণু-মহেশ্বর,—হরিতারণের উপর করুণা প্রকাশ-পূর্ব্বক তাঁহার দ্বারা, সার্ব্বভৌম হিতের জন্য, চাঁদার খাতায় সহি করাইয়া লইতে লাগিলেন। পরমপুরুষ প্রভুত্রয়ের প্রেমে পুলকিত হইয়া হরিতারণ অকাতরে দুই শত, পাঁচ শত, দুই হাজার, দশ হাজার, টাকা পর্য্যন্ত চাঁদা দিতে

আরম্ভ করিলেন। তখনকার শ্রেষ্ঠ সম্মান ছিল,—"রায়বাহাদুর।" অচিরে, উপাস্য দেবতাগণের প্রসাদ-স্বরূপ তিনি 'রায়বাহাদুর' উপাধি প্রাপ্ত হইলেন। তখন তাঁহার নামটী দাঁড়াইল,—'রায় শ্রীহরিতারণ দাসদত্ত বাহাদুর'।

অতঃপর হরিতারণ, প্রকৃত বড়মানুষ হইবার জন্য নানারূপ ঢঙ, রঙ, সঙ—শিখিতে, ফলাইতে, এবং সাজিতে লাগিলেন। তখন একটু মোটা হইবার তাঁহার বাসনা হইল; নেয়াপাতি-রকমের ভুঁড়ি নামাইবার জন্য তিনি বহু চেষ্টা করিলেন। কিন্তু সেই পাকা, পাকৃসিটে, ঝুণো খর্ব্ব-শরীরে ভুঁড়ি কিছুতেই নামিতে চাহিল না। তবে টাকার গরমে এবং রাজ-ভোগে, যেরূপ একটু নুদুস-নাদুস, চিকণ-চাকণ হইতে হয়, তাহা তিনি পূর্ব্ব হইতেই কতকটা হইয়াছিলেন। কিন্তু স্থূলতা আরও অধিক বৃদ্ধির জন্য, দুধের বরাদ্দ বাড়াইতে,—একজন বিশ্বস্ত বন্ধু উপদেশ দিল। প্রত্যহ পাক্কি আড়াইসের খাঁটি দুধ খাইয়া বড়-কর্ত্তার পেটের

অসুখ হইল।" তখন হরিতারণ দুধ হজমের জন্য আফিঙ ধরিলেন। ফল কথা, শরীর যেরূপ ছিল, সেইরূপই রহিল;—গর-হজমে গো-দুগ্ধের মাত্রা কমাইতে হইল,—কেবল আফিঙ-সেবনটা রহিয়া গেল।

"খাইতে পারি না,"—"এক ছটাক চেলের অন্ন রোচে না,"—"একটী সন্দেস ভাঙ্গিয়া আধখানির একটু কোণ খাইলেই অম্বল হয়"—এই সব কথা বলাই আহার-বিষয়ক বড়মানুষীর প্রধান লক্ষণ। বড়কর্ত্তাও কালক্রমে বলিতে আরম্ভ করিলেন, "পাঁচ সনের পুরাণ মিহি বাঁদসাভোগ চাল ভিন্ন অন্য চাল খাইলে আমার অসুখ করে। তাই বা কত-কটি? প্রত্যহ নিক্তিদ্বারা ওজন করিয়া আমার জন্য দুই ভরি চাল রসুই হয়। বলিব কি,—যেদিন গিন্নি গোপনে দু-ভরি দু-আনা চাল রাঁধিতে দেন, সেদিন আমার পেট ফাঁপে।" বস্তুত, বড়কর্ত্তার অগ্নিমান্দ্য হইয়াছিল। বৃদ্ধকাল উপস্থিত,—ক্ষুধার হ্রাস অবশ্যম্ভাবী। দেহের বাঁধন

ছাড়িতে আরম্ভ হইলে কি আর যৌবনকালের সেই বিষম ক্ষুধা থাকে! বিশেষ, নানা সুচিন্তা-কুচিন্তায় বড়কর্ত্তার মনপ্রাণ সদাই জর্জ্জরিত। কাজেই ক্ষুধা নাই। চিন্তাই মনুষ্যের জ্বর। জ্বরে পূর্ণমাত্রায় আহার করিতে কে পারে? তবে বড়কর্ত্তা লোকের কাছে তাঁহার আহারের পরিমাণ যতটা কম বলিয়া পসার বাড়াইতেন, ততটা কম অবশ্যই নহে। বৃদ্ধ ব্যক্তি সাধারণত যেরূপ আহার করিয়া থাকে, তিনিও সেইরূপ আহার করিতেন। তবে তিনি এটা-ওটা-সেটা পাঁচ প্রকার ব্যঞ্জনাদি খাইতেন বলিয়া, অন্নের মাত্রা কিছু কম হইয়াছিল। একটা কথা বলিয়া রাখি,—কালেভদ্রে কচিৎ কোথাও নিমন্ত্রণে, অথবা স্বগৃহে, কোন বিশেষ বন্ধুবান্ধবের সহিত খাইতে বসিলে, তিনি গোড়া হইতেই,—"আর না,—আমাকে আর দিও না, আমি কিছুই খাইতে পারি না,"—ইত্যাদিরূপ ধ্বনি করিতেন,—এবং বসিয়া-বসিয়া-বসিয়া যেন বহুকষ্টে যৎসামান্য যৎকিঞ্চিৎ সামগ্রী উদরস্থ করিতেন।

বড়লোক হইলে কম খাইতে হয়,—ইতরলোকেই অধিক খায়—ইহাই বড়কর্ত্তার ধারণা।

বড়লোক হইলে একটা ব্যারাম থাকা চাই। প্রত্যহ ডাক্তার আসিয়া বক্ষ পরীক্ষা করিয়া, প্রেসক্রুপ্‌ষণ লিখিবে, কবিরাজ আসিয়া নাড়ী টিপিয়া বটিকা দিবে, হেকিম আসিয়া রোগের অবস্থা দেখিয়া-শুনিয়া যাইবে,—তবেত বড়লোক! সুতরাং বহুদিন হইতে বড়কর্ত্তা একটী রোগের অন্বেষণ করিতেছিলেন,—খুঁজিয়া পান নাই। ক্রমশ, কদাচিৎ কখনো তাঁহার "অম্বল" হইতে লাগিল। তিনি এই সুযোগ পাইয়া রাষ্ট্র করিয়া দিলেন, "আমার অম্বল-শূল ব্যাধির উপক্রম হইয়াছে।"

এইরূপে কালক্রমে রায় শ্রীহরিতারণ দাস-দত্ত বাহাদুরের বড়-মানুষত্বের কোন উপকরণই অসম্পূর্ণ রহিল না।



# তৃতীয় পরিচ্ছেদ।



এককালের পেটভাতায়-তামাক-সাজা হরিতারণ আজ প্রকৃত-প্রস্তাবে খাঁটি বড়লোক হইয়া উঠিয়াছেন। জাঁক-জমকে বাহ্যাড়ম্বরে তাঁহার গৃহ পূর্ণ। ক্ষুধানলে দেহ দগ্ধ হইতে থাকিলেও, কালাচাঁদ সে ঐশ্বর্য্য না দেখিয়া থাকিতে পারিলেন না। ঠাকুরদাদার সঙ্গে যাইতে যাইতে কালাচাঁদ দেখিলেন,—অন্দর-বাটী চক্‌মিলান,—সাদা চূণকাম সূর্য্যের আভায় ঝক্‌ঝক্ করিতেছে। প্রত্যেক খিলানের উপর কোথাও গণেশমূর্ত্তি, কোথাও হরগৌরীমূর্ত্তি, কোথাও রাম রাজা, কোথাও সীতাহরণ। সারি সারি চারিদিকের পাথরের থামে সবিস্তারে কৃষ্ণলীলা বর্ণিত হইয়াছে,—বেদব্যাস শ্রীমদ্ভাগবত রচনা করিয়াছিলেন;—এক্ষণে—চিত্রকর এবং ভাস্কর উভয়ে মিলিয়া সেই রচনাকে চিত্রাকারে সজীব করিয়া রাখিয়াছে।

সর্ব্বদিক্ সুপ্রসন্ন। সমীরণ সুখস্পর্শ হইয়া মন্দ মন্দ বহিতেছে। সরোবর কমলদলে শোভমান! অলিকুল মধুপানে আকুল হইয়া গুণগুণরবে গান করিতেছে। দেব ও ঋষিগণ আনন্দে পুষ্পবৃষ্টি আরম্ভ করিয়াছেন। এমন সময় কংসের কারাগারে, দেবকীর গর্ভে, ভগবান্ হরি ঐশ্বর্য্য-রূপে আবির্ভূত হইলেন। সেই বালক অতি অদ্ভুত। তাঁহার লোচন প্রফুল্ল কমল তুল্য; চতুর্ভুজ; শঙ্খচক্রগদা-পদ্মধারী; বক্ষে শ্রীবৎস চিহ্ন; গলে কৌস্তুভমণি; পরিধান পীত বসন; বর্ণ নিবিড় জলধর তুল্য শ্যাম। ভগবানের এই মূর্ত্তি দেখিবামাত্র বসুদেব এবং দেবকী বিস্ময়-উৎফুল্ল নয়নে, কৃতাঞ্জলি-পুটে তাঁহার স্তব আরম্ভ করিয়াছেন। প্রথম স্তম্ভে এই চিত্র।

দ্বিতীয় স্তম্ভে কালাচাঁদ দেখিলেন, ভগবান্ যোগ-মায়াবলে দুই-হস্ত-দুই-পদ-বিশিষ্ট প্রকৃত বালক হইয়াছেন। বসুদেব তাহাকে কোলে লইয়া কংস-ভয়ে কারাগার হইতে পলাইতেছেন। সূতিকা-গৃহের

বৃহৎ কপাট, লৌহ-কীলক, যেন আপনাপনি খুলিয়া যাইতেছে। দ্বারপাল এবং পুরবাসীগণ—সকলেই যেন ঘোর-নিদ্রায় অভিভূত হইয়া অচেতন হইয়া পড়িয়াছে। সেই স্তম্ভে আরও একটী চিত্র আছে। বসুদেব, শ্রীকৃষ্ণকে কোলে লইয়া তরঙ্গ-ভঙ্গ-ময় ফেনিল যমুনা পার হইতেছেন; নব-নীল-নীরদ ঘন-ঘোর বর্ষণ করিতেছে;—স্বয়ং অনন্ত মহা-ফণা বিস্তার করিয়া,—ছত্ররূপে জল নিবারণ করিতে করিতে, বসুদেবের পশ্চাৎ পশ্চাৎ যাইতেছেন। এ ছবি দেখিয়া কালাচাঁদ ভাবিলেন,—এ কিরকম গাঁজাখুরি? সাপে চক্র ধরিয়া ছাতার-স্বরূপ হইয়াছে!! বড় মজা'ত!

তৃতীয় স্তম্ভে চতুর্থ চিত্র। মায়াবিনী পূতনা পরমা সুন্দরী রমণী হইয়াছে। তাহার কেশকলাপ প্রফুল্ল-মল্লিকামালায় বিভূষিত; নবীন নধর নিতম্বে মেদিনী লজ্জা পাইতেছে; পীনোন্নত পয়োধর-ভারে সেই কামিনী যেন থর থর কাঁপিতেছে; কটাক্ষে যেন মুনির মন হরণ করিতেছে; সে,

শিশু-শ্রীকৃষ্ণকে কোলে লইয়া দুর্জ্জয় গরল-বিলেপিত স্তন পান করিতে দিয়াছে। ভগবান্ যেন মহাক্রুদ্ধ হইয়া গাঢ়-নিষ্পীড়নপূর্ব্বক নিশাচরীর স্তন তাহার প্রাণের সহিত পান করিতেছেন! এ ভাবটী বড়ই চমৎকার! বলিহারি কারিকরের চিত্রকার্য্য!!

চতুর্থ স্তম্ভে, ক্ষুদ্র ক্ষুদ্র নানা চিত্র। নন্দপত্নী যশোদা শ্রীকৃষ্ণকে কোলে করিয়া আদর করিতেছেন। হঠাৎ শিশুকে গিরিশিখর তুল্য গুরু বোধ করিয়া তিনি যেন ভারবহনে অসহিষ্ণু হইলেন। একস্থানে দানব তৃণাবর্ত্ত চক্রবায়ুর রূপ ধরিয়া শ্রীকৃষ্ণকে হরণ করিয়া লইয়া উড়িয়া পলাইতেছে। অন্যস্থানে, সেই আকাশ-পথেই শিশু-শ্রীকৃষ্ণ দৈত্যের গলা টিপিয়া ধরিয়াছেন,—মায়াবী দানব পতনোন্মুখ হইয়াছে।

পঞ্চম স্তম্ভে, কৃষ্ণ-বলরাম হামাগুড়ি দিতেছেন। কোথাও শ্রীকৃষ্ণ গোবৎসের পুচ্ছ ধরিয়া আছেন,—বৎস দৌড়িতেছে। কোথাও তিনি একটী বাছুর কোলে করিয়া বসিয়া আছেন। কোথাও শ্রীকৃষ্ণ

দুগ্ধ চুরি করিয়া খাইতেছেন। কোথাও, বানর-গণকে নবনী বিলাইতেছেন। কোথাও শীকাস্থ ভাণ্ড শ্রীকৃষ্ণ নাগাল পান নাই,—একটা নগা লইয়া আসিয়া সেই ভাণ্ড ছেঁদা করিতেছেন। কোথাও তিনি চুপি চুপি অদোহন-কালে বৎস সকলকে খুলিয়া দিয়া গাই পিয়াইয়া দিতেছেন। কোথাও শ্রীকৃষ্ণ মাটী খাইয়াছেন,—যশোদা তাঁহাকে হাঁ করিতে বলিয়াছেন। যশোদা বিস্ময়ে পুত্রের মুখাভ্যন্তর নিরীক্ষণ করিতেছেন। কোথাও শ্রীকৃষ্ণ নোড়া লইয়া দধিভাণ্ড ভাঙ্গিতেছেন। কোথাও যশোদা তাঁহাকে বন্ধন করিতেছেন;—কিন্তু দড়ীতে কুলাইতেছেনা . বলিয়া, মাতা বড়ই অপ্রতিভ হইতেছেন!

ষষ্ঠস্তম্ভে, শ্রীকৃষ্ণ কর্ত্তৃক যমলার্জ্জুন পাত।

অষ্টম স্তম্ভে, বালকবৃন্দসহ বনে শ্রীকৃষ্ণের গো-চারণ।

নবমে, অঘাসুর সর্পশরীর ধরিয়া বৎসপাল গিলিতেছে।

দশমে, কালিয়দমন। এখানে চিত্রকর চিত্রকার্য্যের চরমোৎকর্ষ সাধন করিয়াছে! মহাসর্প রোষভরে চক্ষুদ্বারা যেন গরল উদ্গীরণ করিতেছে; শিখযুক্ত জিহ্বাদ্বারা অবিরত চোবাল চাটিতেছে; আর, শ্রীকৃষ্ণ তাহার মস্তকোপরি নৃত্য করিতেছেন।

একাদশে, বস্ত্রহরণ। শ্রীকৃষ্ণ গোপীগণের বস্ত্র লইয়া বৃক্ষোপরি বসিয়া আছেন। গোপাঙ্গনাগণ আপন আপন করতল দ্বারা যোনিদেশে আচ্ছাদন করত ভগবানের নিকট বস্ত্র ভিক্ষা করিতেছেন।

দ্বাদশে, শ্রীকৃষ্ণের গিরিগোবর্দ্ধন ধারণ।

ত্রয়োদশে, শ্রীকৃষ্ণের মহারাস। অবলা গোপীগণ মণ্ডলরূপে অবস্থিতা; শ্রীকৃষ্ণ তাহাদের দুই-দুই-জনের মধ্যস্থলে এরূপ ভাবে প্রবিষ্ট হইয়াছেন, এবং উভয় পার্শ্বস্থ দুই-দুই-জন গোপীর গলদেশ এরূপভাবে আলিঙ্গন করিয়াছেন যে, গোপাঙ্গনাগণ প্রত্যেকেই তাঁহাকে স্বস্ব নিকটস্থ দেখিতেছে এবং প্রত্যেকেই যেন মনে করিতেছে,—ইনি কেবল আমাকেই আলিঙ্গন করিয়াছেন, যেন ইনি কেবল

আমাকেই অন্য গোপী অপেক্ষা অধিক ভাল বাসেন। ধন্য নির্ম্মাণকৌশল! ধন্য কারিকরের অপূর্ব্বশিক্ষা!

চতুর্দ্দশে, কৃষ্ণ-বলরাম মল্লবেশে মহারোষে কংস-সভায় অবতীর্ণ।

পঞ্চদশে, কংস-বধ।

ষোড়শস্তম্ভে, রুক্মিণী-হরণ।

এইরূপ কৃষ্ণলীলা বিষয়ক নানাবিধ চিত্রে সেই ষোলটী স্তম্ভ অলঙ্কৃত হইয়াছে।



## চতুর্থ পরিচ্ছেদ।

ক্ষুধার্ত্ত কালাচাঁদ সেই বিরাট ব্যাপার অবলোকন করিয়া প্রকৃতই অবাক্!—এমন যে মহাক্ষুধা, তাহাও যেন কিছুক্ষণের জন্য তিনি ভুলিয়া গেলেন। অন্দর-মহলের সেই অভূতপূর্ব্ব শোভা দেখিয়া মনে করিতে লাগিলেন,—"ঠাকুরদাদা লক্ষপতি, না ক্রোড়পতি? এরূপ শ্বেতপাথরের মেজে, এরূপ শ্বেতপাথরের থাম, তাহার উপর এরূপ কারিকুরি—ইহা'ত সামান্য অর্থব্যয়ে হইবার নহে,—না জানি, ইহা কতলক্ষ টাকা ব্যয়ে নির্ম্মিত হইয়াছে!—কিন্তু কোথা হ'তে ঠাকুরদাদার হাতে এত টাকা আসিল?"

ধনঞ্জয়-হস্তে খাণ্ডব-বনদাহ হইতে রক্ষা পাইয়া, ময়-দানব ইন্দ্রপ্রস্থে পাণ্ডবের সেই বিশ্ববিমোহন সভা বিরচন করেন। হরিতারণ দ্বারা যাবজ্জীবন-কারাবাস হইতে রক্ষিত হইয়া, একজন উত্তর-

পশ্চিম-দেশবাসী হিন্দুস্থানী, হুগলীতে ঠাকুরদাদার এই অপূর্ব্ব অন্দর-মহল তৈয়ারি করিয়া দেন। ঐ হিন্দুস্থানী, নৌকা করিয়া, কলিকাতা অঞ্চলে আফিম্ চালান দিত। বহুদিন হইতে তাহার এ ব্যবসা চলিতেছিল। এ ব্যাপার গবর্ণমেণ্টের কতক কর্ণগোচর হইলেও, গবর্ণমেণ্ট সহজে শীঘ্র চোর ধরিতে পারেন নাই। উক্ত আফিম্-ওয়ালার পুলিস ত বশে ছিলই,—এমনও শুনা যায় যে, খুব বড় না হউক, মাঝারি-মাঝারি রাজকর্ম্মচারীগণ পর্য্যন্ত তাঁহাকে সম্মান করিয়া চলিতেন। এ দেশে ক্রমশ এত চোরাই-আফিমের প্রাদুর্ভাব হইল যে, তাহাতে গবর্ণমেণ্টের আফিমের আয় কতক পরিমাণে প্রকাশ্যত কম পড়িল। গবর্ণমেণ্ট তখন সজীব হইলেন। চারিদিকে ধর্-ধর্-ধর্ ধ্বনি পড়িয়া গেল। পাকা পাকা, বড় বড় গোয়েন্দা নিযুক্ত হইল। পুরস্কার পাঁচ হাজার টাকা পর্য্যন্ত ঘোষিত হইল। এমন সময়, একদিন হুগলীর পার্শ্বস্থ গঙ্গা দিয়া বিষম বোঝাই একখানি গয়নার

নৌকা যাইতেছিল। হুগলীর পুলিস তাহা আক্রমণ করিল। গমের নৌকার দাঁড়ি-মাঝির সহিত পুলিসের ভয়ঙ্কর দাঙ্গা হইল,—চারিজন কনষ্টবল হত হইল! শেষে গমের নৌকা ডুবিল। নৌকার আরোহীগণ অন্য একখানি পান্‌সীতে গিয়া প্রাণ রক্ষা করিল। পুলিস-সৈন্য রণে ভঙ্গ দিয়া পলাইয়া গেল। আবার তীর হইতে পুলিস-সৈন্য প্রেরিত হইল; পান্‌সিস্থ ব্যক্তিবৃন্দ ধৃত হইল। বিপরীত মোকদ্দমা বাধিল। পুলিস অভিযোগ আনিল,—ঐ গমের নৌকায় হিন্দুস্থানীর বাইশ মন আফিম্ ছিল। ঐ নৌকার দাঁড়ি-মাঝিগণ সমস্তই লেঠেল; ইহা ব্যতীত চারিজন অস্ত্রধারী দ্বারবান্ ছিল; স্বয়ং আপিম্‌ওয়ালাও ঐ নৌকায় ছিল। আমরা গমের বস্তা সরাইবার চেষ্টা করিবা মাত্র, মাঝিরা মাথা ফাটাইয়া চারিজন কনষ্টবলের প্রাণ বধ করিল। অন্যান্য কনষ্টবলগণ কাজেই পলাইয়া আসিল। আপিম্‌ওয়ালা,—মাল নিশ্চয় ধরা পড়িবে বুঝিয়া, তৎক্ষণাৎ নৌকা ডুবাইয়া, আফিম্ ভাসাইয়া

দিল। শেষে আমরা ডুবারি দ্বারা এই চামড়ার থলেটী গঙ্গার ভিতর হইতে পাইয়াছি,—ইহাতে আধমণ আন্দাজ আফিম্ আছে। এইরূপ ৪৫টী চামড়ার থলে ছিল,—আমরা পূর্ব্বেই এ সংবাদ পাইয়াছিলাম।

আফিম্ওয়ালা হিন্দুস্থানী; সে এজেহার দিল, আমি এ বিষয়ের ভাল-মন্দ কিছুই জানি না। আমার নিবাস আগরা। কলিকাতায় আমার কাপড়ের এবং শ্বেত-পাথরের কারবার আছে। আমি চলিয়া যাইতে অক্ষম বলিয়া বাঁকিপুর হইতে এই বোঝাই-নৌকায় চড়িয়াছি। (বলা বাহুল্য তখন ভারতের কোথাও রেলপথ ছিল না।) হঠাৎ এই হুগলীর সম্মুখে গঙ্গায় আমাদের নৌকায় ডাকাত পড়িল। মাঝিরা আত্মরক্ষার্থ প্রথমত চেষ্টা করে। উভয় পক্ষে খানিক খুব লড়াই হয়। শেষে ডাকাত-দল বেগতিক দেখিয়া নৌকা ডুবাইয়া দিল। কতকগুলা মাঝি তীক্ষ্ণ তরবারির প্রহারে প্রাণে মরিল, কতক ডুবিয়া গেল,

আর কতক বোধ হয় সাঁতার দিয়া পলাইল। নৌকা-ডুবির পর, আমি গঙ্গায় পড়িয়া হাবুডুবু খাইতেছিলাম, একজন পান্‌সীওয়ালা আসিয়া আমাকে তুলিল। তারপর, পুলিস গিয়া আমাকে ধরিয়া লইয়া আসে। ইহাইত ব্যাপার। ইহা ছাড়া আমি আর কিছুই জানি না।

এইরূপে উভয়পক্ষে বিষম মোকদ্দমা বাধিল। মাজিষ্টর আফিম্‌ওয়ালাকে দায়রা সোপরদ্দ করিলেন। সকলে বলিল, এইবার নিশ্চয় তাহার যাবজ্জীবন কারাবাস হইবে।

আফিম্‌ওয়ালা হাজতে পচিতে লাগিল। বড়ই কাতর হইল। প্রাণের আশা ছাড়িয়া দিল। আগরা হইতে তাহার ছোট-ভাই মোকদ্দমার তদ্বির জন্য বহুঅর্থ লইয়া হুগলীতে আসিল।

ঠাকুরদাদা আফিম্‌ওয়ালার তদ্বিরকার হইলেন। তাহাকে অভয় দিলেন। হাজতে তিনি তাহার সহিত দেখা করিলেন। সে, তাঁহার পা দুটা জড়াইয়া ধরিল। বলিল, "আমি আপনাকে লক্ষ

টাকা দিব,—আপনি আমাকে খালাস করিয়া দিন।” ঠাকুরদাদা হাসিয়া বলিলেন, “আমি অর্থের অভিলাষী নহি,—আপনার ন্যায় মহৎ ব্যক্তিকে মুক্ত করাই আমার উদ্দেশ্য! কেবল মোকদ্দমার তদ্বির জন্য,—উকীল-মোক্তারগণকে দিবার জন্য, সাক্ষীগণের জন্য, জুরিগণের জন্য—যে টাকা আবশ্যক হইবে, তাহা দিলেই হইবে।—আমি স্বয়ং কিছুই চাই না।”

মোকদ্দমার তদ্বির জন্যই প্রায় চল্লিশ হাজার টাকা সংগৃহীত হইল। আফিম্‌ওয়ালা খালাস পাইল। তখন সে, পুরস্কারের-স্বরূপ ঠাকুরদাদাকে নগদ ৫০ হাজার টাকা গণিয়া দিল, এবং দুই লক্ষ টাকা ব্যয়ে মার্বল-পাথরের চিত্রময় অন্দর-মহল তৈয়ারি করাইয়া দিল। প্রায় তিন বৎসরে এই বাটী প্রস্তুত হয়। জয়পুর, এবং আগরা অঞ্চল হইতে অনেক ভাল ভাল কারিকর এই নিমিত্ত আসিয়াছিল। আফিম্‌ওয়ালা অনেক সময় স্বয়ং পর্য্যবেক্ষণ করিয়া একার্য্য সমাধা করে।

আফিম্‌ওয়ালার ইচ্ছা ছিল,—বহির্বাটীও খুব

জমকাল ভাবে বিনির্ম্মিত হয়। কিন্তু ঠাকুরদাদা তাহাতে রাজী হইলেন না। সদরের শোভা সদাই লোকে দেখিবে,—লোকে হয়ত ভাবিবে, ঠাকুরদাদা বুঝি ঘুষখোর,—ঘুষে বড়মানুষি করিতেছে,—বোধ হয় এই ভাবিয়াই তিনি বহির্বাটীকে অন্দরের ন্যায় অপূর্ব্বভাবে নির্ম্মাণ করিতে স্বীকৃত হন নাই। তবে সদরও নিতান্ত মন্দ নহে,—দালান, ফটক, প্রকোষ্ঠ,—এ সমস্তই ইষ্টক-নির্ম্মিত, এবং যথা-সম্ভব শোভা-সমন্বিত। বিশেষ, ফটকের বাহার অপেক্ষাকৃত উত্তম। বড়-মানুষ হইলে সোজাসুজি যেরূপ গৃহাদি নির্ম্মিত হইতে হয়, সদরবাটী ঠিক্ সেই ধরণের। কিন্তু অন্দরের কথা স্বতন্ত্র। বড় বড় রাজার ঘরেও সেরূপ অন্দর সচরাচর সহজে দৃষ্ট হয় না।

আবাস-গৃহ এরূপ পাথর এবং ইষ্টকদ্বারা আশ্চর্য্যভাবে নির্ম্মিত হইলেও, সাবেক, পুরাণ সেই ভাঁড়ার-ঘরটী এখনও মাটির দেওয়াল-বিশিষ্ট ছিল! ঐ ভাঁড়ার-ঘর পয়মন্ত, লক্ষ্মীমন্ত বলিয়া ঠাকুরদাদা উহা ভাঙ্গেন নাই।

ক্ষুধার্ত্ত কালাচাঁদ অন্দর দেখিয়াই মুগ্ধ। কোন কথাটী কহিলেন না। পশ্চাতে নিবদ্ধ-নৌকাবৎ কালাচাঁদ, ঠাকুরদাদা-ষ্টীমারের সঙ্গে সঙ্গে ধীরে ধীরে যাইতে লাগিলেন।



## পঞ্চম পরিচ্ছেদ।

অন্দরের উঠান পার হইয়া, কালাচাঁদ দ্বিতলে উঠিবার সিঁড়িতে পা দিলেন। পায়ে নরম ঠেকিল,—পিছল বোধ হইল,—বেশ আরাম-আরামও লাগিতে লাগিল। নীচে চক্ষু নামাইয়া ভাল করিয়া দেখিয়া বুঝিলেন,—এ সিঁড়ি বালিচূণের নহে,—মার্ব্বল পাথরে রচিত। ভাবিলেন, "কাণ্ডখানা কি? ব্যয়কুণ্ঠ ঠাকুরদাদা কতটাকা উপার্জ্জনের পর কেবল এক সিঁড়িতেইএত টাকা ব্যয় করিতে সক্ষম হইয়াছেন!—এ রহস্য কেহ কি ভেদ করিতে পারেন?"

দ্বিতলে উঠিয়া দেখিলেন, এক দরদালান; মেজে পাথরের!—কালাচাঁদের বোধ হইল, এ পাথরগুলা অপেক্ষাকৃত কিছু কম মূল্যের,—কেন না, ইহা তাঁহার পায়ে পূর্ব্ববৎ মোলায়েম ঠেকিল না।

সম্মুখে এক বৃদ্ধা স্ত্রী আসিয়া দাঁড়াইলেন। লক্ষ্মীরূপিণী সতী—যেন প্রকৃতই পবিত্রতার

আধার। পরিধান রাঙ্গাপেড়ে ঘন-বুনান কাপড়। গলায় মালা। নাকে তিলক। সিঁথা, সিন্দূরে সবিশেষ বিলেপিত। হাতে সুবর্ণকঙ্কণ,—লৌহ। ঘোম্‌টা ঈষৎ টানা। বয়স ষাট-পঁয়ষট্টি বৎসরের কম হইবে না।

সেই সতীসাধ্বী,—কালাচাঁদকে দেখিয়া ছল-ছল নেত্রে, ধীরে ধীরে বলিলেন,—"বাছা, এত দিন কি আমাদিগে ভুলে থাক্‌তে হয়?—"

এই কথা বলিতে না-বলিতে বৃদ্ধার চক্ষু দিয়া টস্‌-টস্‌ জল পড়িতে লাগিল।

ঠাকুরদাদা, কালাচাঁদকে সম্বোধন করিয়া কহিলেন,—"ইনি তোমার পিতামহী, প্রণাম কর।"

কালাচাঁদ, ঠাকুরদাদার সহধর্ম্মিণীকে,—অর্থাৎ তাঁহার বর্ত্তমান ঠাকুরমাকে, ভূমিষ্ঠ হইয়া ভক্তিভাবে দণ্ডবৎ হইলেন।

ঠাকুরমা মাথায় হাত দিয়া সুগম্ভীর-স্বরে আশীর্ব্বাদ করিলেন,—"বাছা, একশত বৎসরের হইয়া বাঁচিয়া থাক।"

ঠাকুরদাদা, তীব্রকটাক্ষে সহধর্ম্মিণীর পানে চাহিলেন। সরলমতি ঠাকুরমা, সে কটাক্ষ দেখিতে পাইলেন না। কিন্তু কালাচাঁদ তাহা দেখিলেন।

ঠাকুরমা কালাচাঁদের প্রতি চাহিয়া বলিতে আরম্ভ করিলেন, "বাছা, তুই আমার কেলেসোণা,—তোকে আমি খাওয়াতে মাখাতে পেলেম না—একি আমার কম দুঃখ? ওঁকে সেদিনও বলিলাম, আমার কেলেসোণার খবরটী আনাও। উনি কোথাও তোর সন্ধান পেলেন না। বাছা, তোর আপন ঠাকুরমা এবং আমি—আমরা দুই জনে দুই "যা" ছিলাম। তিনি সতীলক্ষ্মী ছিলেন,—আগেই গেলেন,—কিন্তু বড় কষ্টপেয়ে গেছেন,—তোর বাপ তখন সাতমাসের-টী,—তোর বাপ দুধের জন্য কাঁদ্‌তো,—বেশী দুধ দিতে তখন আমরা কোথা পাবো? একদিন ছেলেটী কাঁদ্‌চে—সতীলক্ষ্মীও, ছেলেটীকে কোলে ক'রে কাঁদ্‌চেন। আমি জিজ্ঞাসিলাম,—দিদি তুমি কাঁদ্‌চো কেন? দিদি বল্‌লেন, 'ছেলের দুধে কুলায় নাই,—তাই ক্ষুধায় কাঁদ্‌চে।

এই রকম রোজ কাঁদে।' তখনত আমাদের পয়সা-কড়ি ছিল না যে,—বেশী দুধ রোজ-ক'রে খাওয়াব! আমি বলিলাম, 'দিদি! সেজন্য তুমি কেঁদো না। আমার মাইয়ে খুব দুধ আছে,—আমি খাওয়াচ্চি,—ছেলে আর কাঁদ্‌বে না।' আমি ছেলেকে মাই দিলাম, ছেলের পেট ভরিল,—কান্না থামিল। সেই দিন থেকে দিদির জ্বর হলো,—তিন দিনের দিন দিদি গঙ্গা পেলেন। বাছা!—কেলেসোণা! সেই দিন থেকে আমার মাই খাইয়ে তোর বাপ্‌কে মানুষ করে ছিলাম। তোর বাপ্ রাত্রে একদণ্ড মাই ছাড়্‌তো না,—আমার এই বুকের উপর সমস্ত রাত শুয়ে মাই খেতো,—এই রকম পাঁচ বছর ধরে মানুষ করে ছিলাম। সুরেশের বাপকে, তোর বাপ মাই খেতে দেয় নাই,—চারি বছরের ছেলে হয়েও তোর বাপ মাই ছাড়ে নাই। সুরেশের বাপ তখন আড়াই বছরেরটী। যদি লুকিয়ে কখন তাকে মাই দিতাম, তোর বাপ জান্‌তে পেরে, অমনি দৌড়ে এসে আমার চুল ধরে টেনে

পোড়ারমুখী—তুই বুঝি ভাইকে মাই দিচ্ছিলি'—এই বলিয়া আমার পিঠে, সে গুম্ গুম্ কীল মারিত। তোর বাপের সে মিষ্টি কথাগুলি আজও সব মনে আছে। বাছা! কেলেসোণা! তুই তার ছেলে,—তুই আজ যেটের কোলে ২৫ বছরের হয়েচিস্—ঠাকুরমা বলে কি একদিনও তোকে আমার কাছে আস্‌তে নেই? ওঁকে (হরিতারণকে) যত বলি, কেলেসোণাকে একবার নিয়ে এস; উনি তত রেগে বলেন, "ওর মামারা আস্‌তে দেয়না ত, আমি কি কর্‌বো?" ধন্যি! বাছা তোর পাষাণ শরীর—একবারও কি এ দিকে উঁকি মার্‌তে নেই?—"

এই বলিয়া বৃদ্ধা হাউ-হাউ করিয়া কাঁদিতে লাগিল।

কালাচাঁদ বিনয়নম্রস্বরে উত্তর দিলেন, "ঠাকুরমা, তুমি কেঁদো না। আমি এবার থেকে আস্‌বো।"

ঠাকুরমা। বাছা! তুমি আসা-আসির কথা বল কেন? তুমি এই-খানে বারমাস থাক না

কেন? তোমার ত এই ঘর। আমি আর ক-দিন বাঁচ্‌বো? যে-ক-দিন বাঁচি, তোমায় খাওয়াই, মাখাই, দেখি। তোমার একটী বিয়ে দি—নাতবৌ ঘরে আসুক। সুরেশ তোমার চেয়ে প্রায় পাঁচ-বছরের ছোট। আমার ইচ্ছা ছিল, আগে তোমার বিয়ে দিয়ে, পরে সুরেশের বিয়ে দিব। আজ তিনবছর হলো, সুরেশের বিয়ে হয়েচে! তখন 'উনি' তোমাকে কত খুঁজ্‌লেন। আমি বল্‌লাম,—কেলেসোণা বড়,—বড় থাকৃতে ছোটর বিয়ে হতে পারে না। তা, 'উনি ত' তোমাকে কোথাও খুঁজে পেলেন না,—কাজেই সুরেশের আগে বিয়ে দিতে হলো। বাছা, এ তোমার ঘর, আমি তোমার ঠাকুরমা,—পর মনে করিও না,—তুমি ঘরের ছেলে, ঘরেই থাক। আমি তোমার বিয়ে দিয়ে তোমাকে ঘরবাসী কর্‌বো—এইটীই আমার সাধ।

ঠাকুরদাদার মুখ রক্তিম-বর্ণে রঞ্জিত হইল। এবারও কালাচাঁদ তাহা লক্ষ্য করিলেন।

ঠাকুরদাদার বক্ষ কাঁপিল, মাথা ঘুরিল, মুখ শুকাইল;—বিচক্ষণ বুদ্ধি-কালাচাঁদ তাহাও বুঝিতে পারিলেন।



## ষষ্ঠ পরিচ্ছেদ।

দ্বিতলে যেটী সর্ব্বোৎকৃষ্ট গৃহ বলিয়া আখ্যাত, সেই গৃহেই আহারের বন্দোবস্ত হইয়াছে। উৎকৃষ্ট অর্থে,—ঘরটী খুব লম্বা-চৌড়া, উত্তর-দক্ষিণ খোলা,—ভাল মার্ব্বল পাথরের মেজে; ঝাড়-লণ্ঠন খাটানো; দেওয়ালে চিত্র-করা। এ ঘরটী যেন অন্দররে বৈঠকখানা।

ঠাকুরমা, সুরেশের মা এবং দুইজন পাচিকা-ব্রাহ্মণী—এই ঘরে আহারীয় দ্রব্য সাজাইতেছিলেন। তিন জনের স্থান হইয়াছিল; ঠাকুরদাদা, কালাচাঁদ এবং সুরেশ।

সুরেশ, ঠাকুরদাদার পৌত্র,—বংশধর,—সোহাগের সাগর। সুরেশের বয়ক্রম ঊনবিংশতি। ষোল বৎসরে তাঁহার বিবাহ হয়। বিবাহকালে সুরেশ হুগলী-কালেজের ছাত্র ছিলেন।

সুরেশ এখন লেখাপড়া-ত্যাগী, সঙ্গীতে অনু-

রাগী। সেতার-বাজনা শিখিতেছেন! একজন ওস্তাদকে মাহিনা করিয়া রাখিয়াছেন। সেতারের সহিত সঙ্গত করিবার জন্য একজন বাদকও নিযুক্ত আছে।

সুরেশচন্দ্র, পোষাক-পরিচ্ছদেও বিশেষ মনোযোগী। সাড়ে তিনশত টাকা দিয়া একখানি বালাপোষ তৈয়ারি হইতেছে। মুরশিদাবাদ হইতে খলিফা আসিয়াছে।

সুরেশ ক্রমশ যে এত উন্নতি করিতেছেন, ঠাকুরদাদা সে বিষয় সম্যক অবগত ছিলেন না। তবে একথা তিনি শুনিয়াছিলেন, সুরেশ কালেভদ্রে ক্বচিৎ একটী আধটী গান গাহিয়া থাকেন, কখন বা পূজা-পর্ব্বোপলক্ষে ইংরেজী-ফ্যাশনে টেড়ি কাটেন, মাসান্তে বা কখন একটু আতর-গোলাপ মাখেন। তা, বয়স-দোষে এমন এক-আধটু ঘটিয়াই থাকে। নচেৎ ঠাকুরদাদা যদি জানিতেন যে, সুরেশ পয়সা খরচ করিয়া ওস্তাদ রাখিয়াছে, সাড়ে-তিনশত টাকা মূল্যের বালাপোষ তৈয়ার

করিতেছে, তাহা হইলে'ত এতক্ষণ মাথামুড় খুঁড়িয়া, বুক চাপড়াইয়া, বাড়ী ফাটাইয়া দিতেন। সুরেশ যে, ভাল ছেলে, সে সম্বন্ধে তিনি বিশেষ পরীক্ষাও পাইয়াছিলেন।

একবার একজন গোঁয়েন্দা আসিয়া তাঁহাকে সংবাদ দেয়, "সুরেশ বাবু একটী সেতার ৭৫৲ টাকায় কলিকাতা হইতে খরিদ করিয়া আনিয়াছেন; গোয়ালিয়র-বাসী একজন ওস্তাদ সেই সেতার বাজাইতেছে। আজ তিন দিন হইল, সে ওস্তাদ আসিয়াছে।" এই কথা শুনিয়া কর্ত্তা ক্রোধে ক্ষোভে কেমন যেন বাহ্যজ্ঞান-শূন্য হইলেন। গোয়েন্দাকে বলিলেন, "বলিস্ কি?—বলিস্ কি?—তবে কি সুরেশ আমার সর্ব্বনাশ করিতে বসিয়াছে? উঃ! সর্ব্বনাশ হলো, সর্ব্বনাশ হলো!—সুরেশ এখন কোথা বল্‌তে পারিস্?"

গোয়েন্দা। আর—মোশাই! তিনি নিজের বৈঠকখানায় ব'সেই একাণ্ড কর্‌চেন।

কর্ত্তা। এখন গেলে দেখ্‌তে পাওয়া যায় কি?

গোয়েন্দা। হাঁ, পাবেন বৈকি ?

গোয়েন্দা—সেই পতিতপাবন পরামাণিক। একদা কোন বিশেষ কারণবশত, সুরেশ, পতিতকে জুতা মারিয়াছিলেন। পতিত প্রতিশোধ লইবার চেষ্টায় ছিল। অদ্য সুযোগ পাইয়া পতিত বাদ সাধিল।

যাত্রাকালে কর্ত্তা বলিলেন, "পতিত, তুমিও আমার সঙ্গে এস।"

যোড়হাতে পতিত উত্তর দিল, "হুজুর! মাপ কর্‌বেন,—বাবু আমাকে দেখ্‌লেই, আজ না হয়, এর পর মেরেই ফেল্‌বেন। আমাকে তিনি আপনার সঙ্গে দেখ্‌লেই ঠিক করে ল'বেন,—এই বেটাই ঠাকুদ্দাকে ডেকে এনেচে।"

তখন কর্ত্তা একাই, সুরেশের বৈঠকখানাভিমুখে অর্দ্ধ-দৌড়ন-গোছ-ভাবে যাইতে লাগিলেন।

সুরেশচন্দ্রের বৈঠকখানা গোহাল-বাড়ীতে। এখানে গোহালবাড়ী অর্থে গোরু থাকিবার বাড়ী নহে। ঐ স্থানে—কে-জানে,—পূর্ব্বে কবে বুঝি গরু থাকিত, তাই উহার নাম আজও গোহাল-

বাড়ী! গোহালবাড়ীটী—এখন বাগানবাড়ী;—একটী পুকুর আছে; এবং উপর-নীচে দুই-কুঠারী এক দ্বিতল দালানও আছে। এই বাগান—চতুর্দ্দিকে প্রাচীর বেষ্টিত। বাগানের ফটকে অবশ্যই দ্বারবান নাই। তবে যেদিন সুরেশচন্দ্র, বৈঠকে বসিয়া গীতবাদ্যাদি ক্রিয়ায় বিশেষ নিমগ্ন হন, সেদিন ফটকে একজন প্রহরীস্বরূপ লোক বসিয়া থাকে।

অন্দরের খিড়্‌কি দিয়া গেলে, বাগানে শীঘ্র সহজেই যাওয়া যায়। কিন্তু সদরের বহিঃরাস্তা দিয়া বাগানে একটু ঘুরিয়া যাইতে হয়। কর্ত্তা সদর-রাস্তা দিয়াই যাত্রা করিলেন।

সুরেশ, চালাক ছেলে। আটঘাট বাঁধিয়া তবে গীতবাদ্য-কেলীকৌতুকে রত হইতেন। বাগানের ফটকেত প্রহরী বসিতই; ইহা ব্যতীত বাটীর অন্যান্য দাসদাসীবৃন্দ সুরেশের গোয়েন্দা স্বরূপ ছিল।

ওদিকে, নাতিকে ধরিতে সদররাস্তা দিয়া ঠাকুরদাদা দ্রুত-পদে চলিলেন,—এদিকে সর্ব্বাগ্রে

সুরেশকে সংবাদ দিতে, অন্দর দিয়া একজন ভৃত্য লম্বালম্ফে দৌড়িল।

ভৃত্য অবশ্যই আগে পৌঁছিল। সুরেশচন্দ্র, প্রকৃতই তখন সেতার-বাদ্যের মহোৎসবে মাতিয়াছেন। বাহ্যজ্ঞান-শূন্য হইয়া একাগ্রমনে ওস্তাদজীর নিকট হইতে গৎ শিখিতেছেন। এমন সময় তিনি ঠাকুরদাদা আগমনের বার্ত্তা পাইয়া বড়ই বিব্রত হইলেন। হঠাৎ কি করিবেন, কিছুই স্থির করিতে পারিলেন না। সেতার এবং তবলা বাজনা'ত তখনি বন্দ হইয়া গেল,—কিন্তু সেগুলাকে লুকাইবার কি? ওস্তাদজী, সঙ্গতকার, বয়স্য—ইহাঁদিগকেও বা রাখি কোথা? এদিকে,—ঐ বুড়াকর্ত্তা আসিল, ঐ বুড়াকর্ত্তা আসিল,—এইরূপ শব্দ পড়িয়া গেল। কর্ত্তা তখন ফটক পার হইয়া সুরেশকে "সুরো," "সুরো" বলিয়া উচ্চকণ্ঠে ডাকিতেছেন। সুরেশ ভয়ে সাড়া দিতে পারিতেছেন না।

হয় কি, করি কি?—গেল, গেল,—বুঝি আর

সুরেশের সেতার-শিক্ষা।



ARTIST PRESS

বাঁচিল না! কর্ত্তা ক্রমশই অগ্রবর্ত্তী হইতে লাগিলেন।

সেতার-বাদক ওস্তাদজী তৈয়ারি লোক। তিন-সংসার তাঁহার কেহ নাই,—পুত্রকন্যা নাই, সহ-ধর্ম্মিণী নাই, ভাই-বন্ধু নাই;—তিনি কেবল দেশে দেশে ওস্তাদি করিয়াই বেড়ান। নানা দেশ ভ্রমণ-নিবন্ধন তিনি নানা বিষয়-ব্যাপার দর্শন করিয়াছেন,—সুতরাং অভিজ্ঞতা বিলক্ষণ আছে। বিশেষ, অন্যান্য স্থানে এমন্-সব মজলিসে তিনি অনেকবার অনায়াসে সু-সুখে সু-উত্তীর্ণ হইয়াছেন।

এরূপ সঙ্কটে উপস্থিত-বুদ্ধি ওস্তাদজী বলিলেন, "ভয় কি?—ঐ যে আমকাঠের বড় সিন্দুকটা রহিয়াছে, ঐটাতে সেতার এবং ঢোলক-তবলা রাখা হউক, এবং আমিও ঐটাতে লুকাইতেছি,—তুমি সিন্দুকে চাবি দাও—"

সুরেশ। আপনি হাঁপিয়ে যাবেন যে—

ওস্তাদজী। না—না—সিন্দুকের মুখে একটু ফাঁক আছে—আমকাঠের ডালায় তেওড় আছে।

এই বলিয়া তৎক্ষণাৎ ওস্তাদজী সেতার ঢোলক তবলা লইয়া স্বয়ং সিন্দুকে ঢুকিয়া পড়িল। পড়িয়া বলিল,—"শীঘ্র চাবি দাও,—আর, রতন! (বাদক) তুমি ও-ঘরে গিয়া ব'স। কর্ত্তা যাই এ-ঘরে আসিবেন,—তুমি অমনি সিঁড়ি দিয়া নামিয়া ঐ কাঁঠালগাছের আড়ালে বসিয়া থাকিবে।—আর গণেশ! (সুরেশের জমা-খরচ শিক্ষক)!—তুমি জমা-খরচের খাতা পাতিয়া বাবুকে সুদ-কশা শিখাও।"

উপদেশমত শীঘ্র সকল কার্য্য সমাধা হইল। গণেশ সম্মুখে দুইখানা জমা-খরচের খাতা রাখিল;—এবং কাগজ কলম দোয়াত লইয়া, সুরেশচন্দ্রকে সুদ-কশা শিখাইতে লাগিল।

গণেশ বলিতেছে,—"তিনবৎসর মেয়াদে একজন ৭১২৷৷৹ টাকা ধার লইল। মাসিক সুদ টাকা প্রতি ৴১২৷৷৹ আড়াই পয়সা। তিন মাস অন্তর সুদ আসলে চড়িবে। দুই বৎসর পাঁচ মাস এগার দিন পরে কর্জ্জিদার ব্যক্তি, বিষয় হস্তান্তরের

চেষ্টায় আছে। সুতরাং মেয়াদ তিন বৎসর থাকিলেও, এক্ষণে নালিষের কারণ হইল। বল দেখি, তুমি তাহার নামে সুদে-আসলে কত টাকার দাবীতে লালিষ করিবে?

সুরেশচন্দ্র নিবিষ্টচিত্তে সুদ কসিতে লাগিলেন। গণেশ বলিতেছে, "সুদ, আসলে চড়িবে—যেন মনে থাকে,—"

এমন সময় ঠাকুরদাদা দ্বিতলের গৃহে আসিয়া পৌছিলেন। তিনি যাহা দেখিলেন, তাহাঁতে স্বভাবতই তাঁহার রাগ কমিল। জিজ্ঞাসিলেন,—"সুরেশ! তুমি কি করিতেছ"?—

সুরেশ। আজ্ঞে, একটা সুদকসার ভয়ানক শক্ত অঙ্ক কসিতেছি।

ঠাকুরদাদা। কি অঙ্ক?

সুরেশ। এই এই—তিন মাস অন্তর সুদ,—আসলে চড়িবে।

ঠাকুরদাদা। তিন মাস অন্তর কেন?—এইরূপ হিসাব কর।—কর্জ্জদার, তিন মাস অন্তর সমস্ত

সুদ চুকাইয়া দিবে। যদি না দেয়,—সুদের যদি পাই-পয়সা বাকি রাখে, তবে মাসে মাসে সমস্ত সুদ আসলে চড়িবে,—

সুরেশ। আজ্ঞে, তবে তাই কর্‌চি—

ইংরেজীলেখাপড়া ভাল হইল না দেখিয়া, ঠাকুরদাদা জমীদারীর কাজকর্ম্ম, এবং সুদ কসিবার হিসাবাদি শিখাইবার জন্য গণেশ পণ্ডিতকে নিযুক্ত করেন। গণেশ প্রথম-প্রথম মাষ্টার নিযুক্ত হইয়া,—সুরেশকে সুদকসাদি শিখাইবার কিছু চেষ্টা পাইয়াছিল। কিন্তু শিখাইতে গেলে, চাকুরি থাকে না। কাজেই মাষ্টারও, ছাত্রের দলে মিশিল।

সে যাহা হউক, সুরেশের একান্তভাব দেখিয়া ঠাকুরদাদা সন্তুষ্ট হইলেন। ভাবিলেন, "সুরেশচন্দ্র যেরূপ মনোযোগের সহিত সুদের হিসাব শিখিতেছে, তাহাতে উহাদ্বারা ভবিষ্যতে বিষয় রক্ষা হইতে পারে।"

ঠাকুরদাদা, নাতিকে উপদেশ দিলেন, "এঘরের জিনিসপত্র যত্ন ক'রে রাখ্‌বে,—সতরঞ্চ, চাদর,

বালিস—প্রত্যহ রোদে দিবে। আমকাঠের এই বড় সিন্দুকটায় রুই ধরে নাই'ত?"

সিন্দুকের নামে সুরেশের মুখ শুকাইল।

ঠাকুরদাদা কিন্তু সিন্দুকের কথা ছাড়িলেন না। তিনি বলিতে লাগিলেন,—"ঐ সিন্দুকটী আমার লছ্‌মী। ঐ সিন্দুকে এক-শ-টাকা রাখ্‌লে দু-শ-টাকা হতো—"

এই বলিয়া ঠাকুরদাদা সিন্দুকের নিকট গিয়া স্বহস্তে সিন্দুকের ধূলা ঝাড়িতে লাগিলেন।

সুরেশের চক্ষুস্থির। ঠাকুরদাদা যদি বলেন,—"সিন্দুক খুলিব,—সিন্দুকটা কেমন আছে দেখিব,—" তাহা হইলে'ত মরিলাম। লোক রোগে মরে, দংশনে মরে, জলে ডুবিয়া মরে, আগুনে পুড়িয়া মরে, অস্ত্রাঘাতে মরে,—কিন্তু সিন্দুক খুলিলেই যে সুরেশ মরে,—এ কিরকম কথা?—কেমন শাস্ত্র? এদিকে সিন্দুকের ডালাটী তোলা হইবে, ওদিকে সুরেশের প্রাণটী উড়িয়া যাইবে,—এইবা কেমন হিসাব? হিসাবপত্র বুঝি না,—কিন্তু সুরেশ বস্তুত মৃত্যুই ভাবিতেছিলেন।

ওস্তাদজী অনেক-দেশ-দর্শী কিনা,—তাই অনেক দিন হইতেই তাঁহার একটু কাশীর ব্যারাম সঞ্চিত হইয়াছে। তিনি মাঝে মাঝে খুক্ খুক্ কাশেন।

সিন্দুকের ভিতর উপবিষ্ট ওস্তাদজীর অতি সামান্য মাত্রায় গলায় কাশীর আমেজ আসিতে লাগিল। কেহ চিন্তিত হইবেন না,—এ তেমন বেশী কাশী নয়,—বোধ হয় একবার খুব আস্তে আস্তে গলা-খেঁকারি দিলেই, এ কাশী সারিয়া যাইতে পারে।

ওস্তাদজী ভাবিতে লাগিলেন, "আমি যদি এখন এ কাশীটা চাপিয়া রাখিতে না পারি,—তাহা হইলেত সর্ব্বনাশ! প্রাণ যায়, তাও স্বীকার, তবু কাশিব না।"

ওস্তাদজীর পেট ফুলিতে লাগিল, ঘন ঘন নিশ্বাস পড়িতে আরম্ভ হইল।

সিন্দুকের ভিতর সহস্র মশায় ওস্তাদজীকে দংশন করিল,—তবু তিনি নড়িলেন না। নড়িলে যদি শব্দ হয়!!

একটা কাঁকড়া-বিছায় ওস্তাদজীর পায়ে বিষম কামড়াইয়া দিল। ভয়ঙ্কর জ্বালা। ওস্তাদজী ভাবিলেন, সাপ নাকি? তিনি অন্তরে "উ-হু-হু, গেলাম,—" করিতে লাগিলেন। একটু প্রকৃতিস্থ হইয়া দৃঢ়প্রতিজ্ঞাপূর্ব্বক স্থির করিলেন, কথা কিছুতেই কওয়া হবে না। যদি সাপ হয়, তবেত নিশ্চয় মরিব,—এখন কথা কহিয়া লাভ কি? যদি বিছার কামড় হয়, তবে জ্বালা তুই-চারি দণ্ডের পর নিশ্চয় নিবৃত্তি পাইবে। সুতরাং এখন কথা কহিয়া সব ফাঁক করি কেন?

কতকগুলা আরসুলা উড়িয়া ওস্তাদজীর গায়ে, মুখে, নাকে বসিতে লাগিল। তুর্গন্ধে নাড়ী উঠিবার উপক্রম হইল। ওস্তাদজী বিষম বিব্রত হইয়া পড়িলেন। কিন্তু তথাচ তাঁহার বাক্যনিঃসরণ নাই। ধন্য ওস্তাদ!!

ওস্তাদজী লোক-মুখে শুনিয়াছিলেন, যেস্থানে সাপে কামড়ায়, সেস্থান বা তাহার পার্শ্ববর্ত্তী স্থানের "সাড়্" থাকে না,—তথায় চিমুটী কাটিলে লাগে

না। তিনি সেই দক্ষিণ-পদটা একটু সরাইয়া চিম্‌টী কাটিয়া পরীক্ষা করিবার চেষ্টা করিতে গেলেন। যাই পা সরাইবেন, অমনি একটু হুড়ুৎ করিয়া শব্দ হইয়া উঠিল।

সিন্দুকের দিকেই সুরেশের লক্ষ্য ছিল। এ শব্দ তখনই তাঁহার কাণে গেল। শব্দ শুনিয়াই তিনি অজ্ঞান-প্রায় হইলেন। তাঁহার সর্ব্ব-শরীরের যেন বাঁধন খুলিয়া গেল। যেন অন্তর্জ্জলির সময় উপস্থিত!

সে শব্দ ঠাকুরদাদার কর্ণকুহরে অবশ্যই প্রবিষ্ট হইয়াছিল। তিনি সুরেশকে জিজ্ঞাসিলেন,— "সিন্দুকে ইন্দুরে বাসা করে নাইত? সিন্দুকের ডালা খু'লে মধ্যে মধ্যে হাওয়া লাগাতে হয়— সিন্দুকের কাগজপত্র মধ্যে মধ্যে রোদে দিতে হয়!—সিন্দুক পরিষ্কার রাখিলে, তাহাতে কখন ইন্দুরও ঢোকে না, উইও ধরে না। নিয়ে এস'ত একবার চাবি-কাটীটে,—সিন্দুকটা খুলে দেখি।"

প্রকৃতই সুরেশের তখন কণ্ঠশ্বাস উপস্থিত।

ওস্তাদজী ভাবিতেছেন, "এইবার প্রকৃতই বুঝি মুস্কিল বাধিল। কিন্তু সুরেশের যদি বুদ্ধি থাকে, তবে এখনও খানিক রক্ষা হয়। সুরেশ খানিক খুঁজিয়া বলুক্‌না কেন,—চাবিকাটী পাওয়া গেল না—হারাইয়া গিয়াছে। তা'হলে, ঠাকুরদাদা'ত সুরেশের আর মাথা নিতে পার্‌বে না,—নাহয় একটু ধম্‌কাবে। তারপর, কামার ডাকো, চাবি ভাঙ্গো, সিন্দুক খোলো,—সে এখন ঢের কালের কথা! কিন্তু সুরেশের এ বুদ্ধিটুকু হবে কি?—অথবা আমারই চুক্‌ হইয়াছিল। সিন্দুকে ঢুকিবার সময় আমিই যদি সুরেশকে বলিয়া রাখিতাম যে, ঠাকুরদাদা চাবিকাটী চাহিলে,—ব'লো,—'হারাইয়া গিয়াছে,'—তাহা হইলেত এখন সব গোলই মিটিত। আমারই আহাম্মকি হইয়াছে।"

আর চাহিয়া দেখিতেছ কি? সুরেশের কপালে গঙ্গামাটী দাও, মুখে গঙ্গাজল দাও, কাণের কাছে হরি-সংকীর্ত্তন কর,—সুরেশের মৃত্যু সন্নিকট!

সুরেশের বাক্‌রোধ। "চাবিকাটী দিতেছি, কি

দিব, কি খুঁজিয়া পাইতেছি না,”—ঠাকুরদাদার কথায় তিনি এরূপ কোনও উত্তর দিতে পারিলেন না। যিনি মৃতপ্রায়, তিনি কথা কহিবেন কেমন করিয়া?



## সপ্তম পরিচ্ছেদ।

পরমায়ু থাকিতে মানুষ মরে না। সুরেশের আজও দিন ফুরায় নাই, তাই সুরেশ দৈবানুগ্রহে বাঁচিয়া উঠিলেন।

যে চাকর লম্ফ-লম্ফে দৌড়িয়া আসিয়া, ঠাকুর-দাদার আগমনবার্ত্তা-বিষয়ে সুরেশকে প্রথম সংবাদ দেয়, সেই চাকরটাই হাঁপাইতে হাঁপাইতে আসিয়া বলিল, "কর্ত্তা মোশাই, শীঘ্র আসুন,—ভাঁড়ার ঘরে সাপ বেরিয়েচে—"

চাকরের কম্পন।

কর্ত্তা। বলিস্ কিরে?—কি সাপ?—কি সাপ?

চাকর। মস্ত সাপ!—সে আর আপনাকে কি বল্‌বো!!

কর্ত্তা। কাকেও কামড়ায় নাইত?

চাকর। তাই বা কেমন করে বল্‌বো!—আপনি শীঘ্র আসুন। গিন্নি ডাক্‌চেন!

কর্ত্তা আগে আগে, চাকর পশ্চাৎ পশ্চাৎ ছুটিল।

বহির্বাটী এবং অন্দরের মধ্যস্থলে এক মাটীর ভাঁড়ার ঘর। এটী ঠাকুরদাদার দুঃখের দশার ঘর। সেকালে এই ঘরের একপাশে তিনি রাঁধিতেন, একপাশে শুইতেন। পূর্ব্বেই বলিয়াছি, ঘরটী লক্ষণ-যুক্ত বলিয়া ঠাকুরদাদা ভাঙ্গেন নাই।

ঠাকুরদাদা ত সাপ দেখিতে ছুটুন, এদিকে সুরেশচন্দ্র তাড়াতাড়ি উঠিয়া সিন্দুকের চাবি খুলিয়া ফেলিলেন। দেখিলেন, ওস্তাদজী সংজ্ঞাহীন। তাঁহার মুখটা হাঁ-করা; জিব্‌টা খানিক বাহির হইয়া পড়িয়াছে; নিশ্বাস বহিতেছে কি না সন্দেহ! চক্ষু দুটা মুদ্রিত। সুরেশ প্রথম দৃশ্যেই ভাবিলেন,—ওস্তাদজী বুঝি হাঁপাইয়া মরিয়াছেন। তারপর তাহার নাকের নিকট হাত লইয়া গিয়া দেখিলেন, এখনও মরেন নাই,—এখনও একটু একটু নিশ্বাস বহিতেছে। শেষে সুরেশ এবং তাঁহার শিক্ষক—উভয়ে ধরাধরি করিয়া,

সিন্দুক হইতে ওস্তাদজীকে বাহির করিবার চেষ্টা করিলেন। ওস্তাদজীর অবস্থা—তদ্‌বৎ,—নড়ন-চড়ন নাই,—অঙ্গ-প্রত্যঙ্গ একেবারে যেন শিথিল হইয়া এলাইয়া পড়িয়াছে।

প্রকৃতই কি ওস্তাদজীর মরণ নিকট? তাহা নহে। ঠাকুরদাদা যখন সাপ ধরিতে গেলেন, ওস্তাদজী তখন ভাবিলেন,—সিন্দুক হইতে সহজ অবস্থায় আমার বাহির হওয়া হইবে না,—একটা পেঁচ দেখাইতে হইবে। আমি মড়ার মত হইয়া থাকি,—আমাকে তুলুক, বাতাস করুক, মুখে জল দিউক,—তবে আমার চেতন হইবে। সুরেশ যখন আমাকে পাখার বাতাস দিতে-দিতে বলিবে, 'ওস্তাদজী! আপনি আজ আমার জন্য বড়ই কষ্ট পেলেন!' আমি তখন বলিব, 'আপনার কার্য্যে প্রাণটাগেলেও আমি কোন কষ্ট বোধ করিতাম না। এ কষ্ট ত ছার!—আপনার জন্য আমি সর্ব্বস্ব দিতে পারি।' সুরেশ বালক। কিছুই বুঝিবে না। সে আমার কেনা-গোলাম হইয়া থাকিবে। শেষে, এই

সিন্দুকে ঢোকার দরুন অন্তত একশত টাকা পারিতোষিক আদায় করিয়া লইব।”

ওস্তাদজী যাহা ভাবিয়াছিল, তাহাই ঘটিল। সুরেশ খুসি হইয়া, গুণে মোহিত হইয়া, উপসংহারে ওস্তাদকে নগদ দেড়শত টাকা এবং একখানা পুরাণ কাশ্মীরি-শাল বক্‌শীশ দিল।

ওস্তাদজীর নাম তারিণী। কি জাতি, তাহা কে জানে?—কিন্তু তাঁহার পৈতা আছে। বাঙ্গালী। পোষাকটা কিন্তু হিন্দুস্থানীর মত। কথা অধিকাংশ সময়, অপরিচিত লোকের সাক্ষাতে তিনি হিন্দীতে কহিয়া থাকেন। তিনি অনেককেই বলেন, আমার নিবাস গোয়ালিয়র। কেহ পীড়াপীড়ি করিয়া ধরিলে বলেন, গোয়ালিয়রে বহুকাল বাস ছিল,—এখনও বাসা-বাটী তথায় আছে। আমিই গোয়ালিয়র-রাজাকে সেতার শিখাইতাম, কিন্তু রাজা একদিন একটু সামান্য কড়া কথা বলায়, আমি চাকুরী ছাড়িয়া দিয়া চলিয়া আসিয়াছি।

সেতার-বাজনা ব্যতীত, ওস্তাদজী অনেকানেক

উৎকট রোগের অনেকানেক উৎকট ঔষধ জানিতেন।

সে যাহাই হউক, ধনবান ব্যক্তির লেখাপড়া-বিহীন উঠন্ত-বয়স্ক বালক দেখিলেই, তিনি যেন চীলের ন্যায় ছোঁ মারিয়া থাকেন।



# অষ্টম পরিচ্ছেদ।



যাউক। চাকর, ভাঁড়ার-ঘরের কতক মাটী খুঁড়িয়া ঐ সাপ, ঐ সাপ!—ঐ চক্কর, ঐ চক্কর!—এইরকম বুলি প্রথমত আরম্ভ করে। কাজেই তথায় লোক জমিয়া গেল। সকলেই বলিল, সাপ বটে,—তবে বাস্তু-সাপে কোন দোষ নাই। কেহ বলিল, আমি অমুক দিন ঠিক ঐখানে সাপ দেখিয়াছিলাম। কেহ বলিল,—একদিন আমি ঐ সাপের লেজে পা দিয়াছিলাম। কেহ বলিল, একদিন রাত্রে সাপটা আমাকে দেখিয়া সড়াৎ ক'রে চলিয়া গিয়া, ঐ গর্ত্তে সান্ধাইয়াছিল। গিন্নি সাপের কথা শুনিয়া কপাটের অন্তরালে আসিয়া দাঁড়াইলেন। সেই চাকরকে ডাকিয়া বলিলেন, শীঘ্র কর্ত্তাকে ডেকে নিয়ে এস। তাই প্রভু-ভক্ত চাকর লাফাইতে-লাফাইতে দৌড়িয়া গিয়া, সুরেশের শ্রীমন্দির হইতে কর্ত্তাকে দৌড়-কাটাইয়া আনিল।

কর্ত্তা আসিয়া পৌঁছিলে, আরও অধিক লোক-সমাগম হইল। চাকর খুব উৎসাহে আবার মাটী-খোঁড়া-কার্য্য আরম্ভ করিল। কর্ত্তা চাকর্‌কে বলি-লেন, "দেখিস্, মান্‌কে! সাবধানে মাটি কাটিস্—সাপ্‌টা যেন উল্‌টে তোকে চোটায় না।" চাকর্ উত্তর দিল, "আমার গুরুর সেরকম আজ্ঞে নেই! দেখুন, আমি শীগ্‌গির সাপ ধরে নিয়ে যাচ্চি,—"

এইরূপ আধঘণ্টা অতিবাহিত হইল, সাপ ধরা পড়িল না। মাণিক কোথা হইতে খানিকটা সাপের খোলস্ আনিয়া কর্ত্তাকে দেখাইল। বলিল, "দেখুন, হুজুর!—এই খোলস্ দেখুন,—সাপ আজ ধরা পড়িবে না—কাল ধরিয়া দিব।"

সকলে নিশ্চিন্ত হইয়া ঘরে গেল। এমন সময় পতিত পরামাণিক উঁকি-ঝুঁকি মারিতে-মারিতে কোথা হইতে আসিয়া উপস্থিত হইল। বলিল,—"কেমন কর্ত্তামোশাই! আমি যা বলেছিলাম, সব মিল্‌ল'ত?—"

কর্ত্তা। পতে! তোর মত মিথ্যাবাদী লোকত

আমি কোথাও দেখি নাই! তুই সোণার ছেলে সুরেশের মিছা কুৎসা ক'রে বেড়াস্! তোর কথা শুনে আমি দৌড়ে যেয়ে দেখি,—সোণারচাঁদ আমার, মন দিয়ে সুদকসা শিখ্‌চে,—তুই নচ্ছার-বেটা বলিস্ কিনা, সুরেশ সেতার বাজিয়ে ব'খে গেল! বেঁরো বেটা নাপ্‌তে আমার ঘর থেকে!—মিথ্যাবাদী!—

পতিত সম্ভ্রান্ত নাপিত। এরূপ গালাগালি হঠাৎ কোথাও বড় খায় না। বিশেষ, পতিত একটু ঠোঁট-কাটা এবং বিলক্ষণ মুখ-টান।

পতিতও যথাসাধ্য, যথাসম্ভব ক্রোধ করিয়া বলিল, "আর যা বলুন,—পতিতকে মিথ্যাবাদী বল্‌বেন না। পতিত গরীব ব'লে পতিতকে দুঘা মারতে পারেন,—কিন্তু পতিতকে মিথ্যাবাদী বল্‌বেন না। আপনার মত ভদ্দর লোকের মুখে ও-কথা সাজে কি?—"

কর্ত্তা। পতে! তুই জানিস্, তোকে এখনি জুতিয়ে লম্বা করে দিব—

পতিত। তা মারুন না কেন?—পতিত-ত

তাতে পেছ-পাঁও নেই;—পতিত এই দাঁড়িয়ে রইলো,—জুতিয়ে লম্বা করুন, চেপ্টা করুন,—পতিত কোন কথা কবেন না। কিন্তু পতিতকে মিথ্যাবাদী বল্‌বেন না,—ও-কথাটী মুখ দিয়ে বার্‌ কর্‌বেন না!—পতিত, জেতে নাপিত বটে, কিন্তু সন্ধে-আহ্নিক না করে পতিত জল-গ্রহণ করেন না। অনেক কায়ত-বামুনের চেয়ে পতিতের নিষ্ঠে আছে। পতিতকে আর যা বলুন, সবই সহ্য হবে, কিন্তু পতিত যে, মিছে কথা কয়, একথাটী ব'ল্‌তে পাবেন না; একথা ব'ল্‌লে আপনার ধর্ম্ম থাক্‌বে না!

কর্ত্তা। বেটা, ধর্ম্মপুত্র যুধিষ্ঠির এসে দাঁড়ালো গো!—বেরো বেটা বাড়ী থেকে—নহিলে এখনি জুতো খাবি—বেরো বেটা—

পতিত। (ঈষৎ শ্লেষের সহিত) বেটা কাকে বলে?

কর্ত্তা। লাগাও পঁচিশ জুতি!

কর্ত্তার ইঙ্গিতমতে পতিতের পৃষ্ঠে একজন

ভৃত্য মৃদুমন্দ-মনোহররূপে পাঁচ-সাত-দশ ঘা জুতা বসাইয়া দিল। পতিত ধূলা ঝাড়িতে ঝাড়িতে ক্রোধভরে বাহিরে আসিল। পতিত, চৌকাট ডিঙ্গাইয়াই অর্দ্ধস্ফুটস্বরে বিড়্-বিড়্ করিয়া বকিতে আরম্ভ করিল,—"আঃ—মার্ অমনি পড়ে রয়েছে কি না?—ঘরে পূরে কে-না কাকে মার্‌তে পারে? ঘরে ঢুকিয়ে আমি অমন, রাজার বেটাকেও ঘাস কাটা'তে পারি! মহীরাবণ, পাতালে ঢুকিয়ে রামচন্দরকেও মেরেফেল্‌তে গেছলো!—ওঃ, কি আমার মার্ গো?—পথে এসে একবার মারুন না দেখি?" এইরূপ সমস্ত রাস্তা বক্‌বক্ বকিতে বকিতে শ্রীলশ্রীযুক্ত পতিতপাবন পরামাণিক মহাশয় বাসা অভিমুখে চলিলেন।

পতিতকে একজন জিজ্ঞাসিল, "পতিত! কি হয়েছে? আপনা-আপনি অমন বক্‌চো কেন?"

পতিত উত্তর দিল, "বকি কি আর সাধে? এই,—দাওয়ানজী মোশায়ের সঙ্গে জুতোজুতি হয়ে গেল,—তা কি বল্‌বো, আমি একা ছিলাম।

সঙ্গে একজনও লোক থাক্‌লে, পতিত কি সহজে ফিরে আসিত?”

এরূপ কিংবদন্তী, পতিত সেদিন ঘরের ভাত বেশী করিয়া খাইয়াছিল।



## নবম পরিচ্ছেদ।

পতিতকে জুতা-মারার দিন হইতে ঠাকুরদাদার ধ্রুব-ধারণা হইয়াছিল,—সুরেশ অতি সৎ ছেলে— উহার যোড়া নাই,—হিংসায় কেবল কোন কোন লোকে উহার বদনাম রটায়।

ইহার উপর, ঠাকুরদাদা সুরেশকে প্রাণের সহিত ভালবাসেন। কাজেই সুরেশ যা করেন, তাই তাঁহার ভাল লাগে; সুরেশ যা চাহেন, তাই তখনি পান; সুরেশের দোষ, তাঁহার চক্ষে গুণ বলিয়া মনে হয়।

কিন্তু তাই বলিয়া, সুরেশ নগদ টাকা চাহিলে, ঠাকুরদাদার নিকট যে প্রাপ্ত হইতেন, তাহা নহে। সুরেশও বুদ্ধিমান, কখন নগদ টাকা চাহেন নাই। নগদ টাকার রোজগার অন্য উপায়ে হইত। এই দেখুন,—সুরেশ বলিলেন, আমি স্কুলে আর পড়িব না। ঠাকুরদাদা একটীবার মাত্র বলি-

লেন, "স্কুলে পড়্‌বে বৈকি? স্কুলে না পড়্‌লে হয় কি?" সুরেশ অমনি কাঁদ-কাঁদ হইলেন। ঠাকুরদাদা আর থাকিতে না পারিয়া কহিলেন, "আচ্ছা, থাক্—তুমি ঘরে বসেই পড়। আর, বেশী ইংরেজী পড়িবারই তোমার আবশ্যক কি? ঘরে ব'সে জমীদারীর কাজ শিখ। আমি তোমার জন্যে যা রেখে গেলাম, কাজ-কর্ম্ম-শিখে বজায় রাখ্‌তে পার্‌লে, তোমার ছেলের ছেলে পায়ের উপর পা দিয়ে ব'সে খেতে পার্‌বে।"

স্কুল-পরিত্যাগের কিছুদিন পরে, সুরেশ ধরিলেন, গোহালবাড়ীতে আমি বসিব,—ঐখানে বসেই আমি জমা-খরচ লিখিব, সুদকসা শিখিব।

ঠাকুরদাদা, ঈষৎ দূরস্থিত বাগান-বাটীটী আরব্ধ-যৌবন পৌত্রকে প্রথমে দিতে কিছুতেই স্বীকৃত হন নাই। সুরেশচন্দ্র না-ছোড়বন্দ হইলেন,—কেননা ঠাকুরদাদার চক্ষু-কর্ণের অগোচরীভূত, অশ্রুত, নির্জ্জন বৈঠকখানা না পাইলে, সুরেশের সুবিধা হয় না। একদিন রাষ্ট্র হইল, সুরেশ রাগ

করিয়াছেন, ভাত খান নাই। গৃহে হুলস্থূল পড়িল। গৃহিণী কর্ত্তাকে উপরোধ ধরিলেন, "তাতে দোষ কি? ছেলে গোয়াল-বাড়ীতে থাক্‌তে চাচ্চে, থাকুক না কেন?—তুমিত সব বোঝনা! বল্‌তে নেই, শত্রুর মুখে ছাই দিয়ে,—ছেলে এখন ডাগর হয়েচে, তোমার সাক্ষাতে দিনরাত কি বসে থাক্‌তে পারে?"

কর্ত্তা। কি জান, চোখে চোখে রাখ্‌তে হয় নানা কারণে—

গৃহিণী। (জিহ্বা কাটিয়া) না,—না,—সে কথা বলোনা,—সুরেশের আমার, কোন দোষ নেই,—বাছা আমার চোখ্‌ চেয়ে দেখ্‌তে জানে না। অমন ছেলে কি জন্মায়?

কর্ত্তা। তা, আমি জানি, সুরেশের কোন দোষ নাই। ছেলে খুবই ভাল। তবে কি জান,—সুরেশ বংশের একমাত্র তিলক; ও বই আর কেউ নাই; ও-ই আমার একমাত্র ভরসা—তাই আমার ভয় হয়, যদি,—

গৃহিণী। অমন ছেলের উপর সন্দেহ করতে নেই! মিছে সন্দেহ কল্লে ছেলের অকল্যাণ হয়!—

আর বিশেষ কিছুই বলিতে হইল না। সুরেশচন্দ্র সেইদিন হইতে গোয়ালবাড়ীর অধিকারী হইলেন। সেইদিন হইতে সুরেশচন্দ্রের হৃদয়ের স্ফূর্ত্তি ষোলকলায় প্রস্ফুটিত হইল। সেইদিন হইতে আকাশে সুধাংশু হাসিল, বাঁশীর মধুর-রবে যমুনা উজান বহিল। সেইদিন হইতে সুরেশ চন্দ্রের শুষ্ক-পৃথিবী, সরস স্বর্গ হইল।

বালককাল হইতেই সুরেশ, ঠাকুরদাদার সহিত একত্র অন্নাহার করিতেন। কিন্তু সুরেশ ক্রমশ এই একত্র আহাররূপ কার্য্য হইতে অবসর লইবার চেষ্টায় রহিলেন। ঠাকুরদাদা যোদ্ধা খাবার পূর্ব্বে "সুরো সুরো" করিয়া ডাকেন। কারণ সুরো কাছে বসিয়া না খাইলে, তাঁহার ভাত ভাল লাগিত না। সুরেশকে অনেক সময়ই ডাকাডাকিতে বাধ্য হইয়া আসিতে হয়, কর্ত্তার কাছে বসিয়া খাইতে হয়। ক্রমে শিকল কাটিবার বন্দোবস্ত

হইল। প্রথম ৭ দিন অন্তর ১ দিন কামাই। শেষ ১ দিন অন্তর সাত দিন কামাই।—এই ভাবে ঠাকুরদাদার সহিত আহার চলিতে লাগিল। শেষে সব ফুরাইল। এক্ষণে নাতী এবং ঠাকুরদাদা স্বতন্ত্র সময়ে স্বতন্ত্র স্থানে আহার করেন। তবে যেদিন আহারের কোনরূপ বিশেষ উদ্যোগ হইত, অথবা কিছু নূতনত্ব থাকিত, সেদিন ঠাকুরদাদার আজ্ঞানুসারে উভয়েরই একত্র একস্থানে আহারের স্থান হইত। সুরেশও ইহাতে কিছু বিশেষ আপত্তি করিতেন না।

অদ্য কালাচাঁদ আহার করিবেন। ঠাকুরমা কালাচাঁদকে দেখিবার জন্য চিরদিনই বড়ই ব্যাকুলা ছিলেন। যে কালাচাঁদের বাপকে তিনি স্তন্যদুগ্ধ দিয়া মানুষ করেন, সে কালাচাঁদকে যে, তিনি একটী দিনও খাওয়াইতে-মাখাইতে পান নাই—ইহাই তাঁহার অন্তরের দুঃখ। প্রাতে কালাচাঁদের আগমন-মাত্র কর্ত্তা বাটীতে চাকর দ্বারা গিন্নিকে বলিয়া পাঠান "গিন্নিকে ব'লো,—তোমার কেলে-

সোণা এসেচে,—এই-খানে খাবে।” ঠাকুরমা, কালাচাঁদের নাম শুনিয়া আনন্দে অধীর হইলেন,—এবং ষোড়শোপচারে আহারের বন্দোবস্ত করিতে লাগিলেন। স্নানান্তে কর্ত্তাও গৃহে গিয়া গৃহিণীকে বলেন, “কালাচাঁদের জন্য উত্তমরূপ আহারের যোগাড় করিও।” গৃহিণী উত্তর দেন,—“সে কথা কি তোমাকে শিখাইতে হইবে? আমি সাধ্যমত কিছুরই ক্রুটী করিব না।” তথাচ তখন কর্ত্তা গৃহিণীসমভিব্যাহারে স্বয়ং রন্ধনশালায় গিয়া আহারের সুবন্দোবস্তের বিষয় আরও একবার স্বমুখে বলিয়া আসিলেন।

অদ্য আহারের বিশেষ উদ্যোগ; কাজেই সুরেশও একসঙ্গে আহার করিবেন।

কালাচাঁদকে প্রথম দেখিয়া ঠাকুরমার যখন পূর্ব্বস্মৃতি জাগরূক হইয়াছিল, হর্ষ-বিষাদে যখন তাঁহার দু-নয়নে দশ-ধারা বহিতেছিল, তখন ঠাকুরদাদা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন,—“সুরেশ এসেচে কি?”

ঠাকুরমা। স্থরোকে ডেকে এসেচে—এলো বলে! ঐ যে আস্‌চে—খড়মের শব্দ পেয়েচি!



## দশম পরিচ্ছেদ।

সুরেশ হেলিয়া-ডুলিয়া, ধীরে ধীরে পা ফেলিয়া, কোমর ঘুরাইয়া, আসিতেছেন! পরিধান উৎকৃষ্ট পট্টবস্ত্র। গায়ে আঙরাখা,—কি কাপড়ের তৈয়ারি তা জানি না,—কিন্তু তা দিয়া সর্ব্বাঙ্গের সর্ব্বস্ব দেখা যাইতেছে! গলায় সোণার হার। অঙ্গুলে হীরক অঙ্গুরী। বাউরি চুল। কচি-কচি দিব্য গোঁফের রেখা। অধরৌষ্ঠ টুকটুকে লাল। গণ্ডস্থল বেশ গোলগাল হইলেও, কেমন যেন ঈষৎ চড়িয়ে-ভাঙ্গা। নয়ন আয়ত বটে, কিন্তু কোল কেমন বসা। বক্ষ প্রশস্ত। কটীতট ক্ষীণ। নাসিকা শ্রীকৃষ্ণের বাঁশরী। বর্ণ গৌর।

সুরেশচন্দ্র নব-কার্ত্তিকটীর ন্যায় আসিতেছেন বটে, কিন্তু ভাব কেমন বিমর্ষ-বিমর্ষ বা বেজার-বেজার! সুরেশ বোধ হয় ভাবিতেছেন, "কে জানে, আজ কোথা থেকে কে একটা লোক

এসেছে,—তার সঙ্গে ব'সে একত্র খেতে হবে!! লোকটা কি জাত, তার ঠিক নাই,—তবু তার সঙ্গে এক পংক্তিতে আহার করিতে হবে! ঠাকুরদাদার যেমন খেয়ে-দেয়ে কাজ নাই, যাকে-তাকে অমনি বাড়ী ঢুকিয়ে ফেলেন! যেরকম শুন্‌লেম, তাতে'ত লোকটা নিশ্চয়ই হাড়ী বা বাগদী হবে! লোকটা যক্ষ্মা কালো, গায়ে গন্ধ, চুলগুলো ঝাঁকড়-মাকড়,—আঙ্গুলগুলো শক্ত যেন বাকারি! আমি ওর সঙ্গে একত্র ব'সে কখনই খাবো না—আজ না হয় উপ'স ক'রে থাক্‌বো;—ঠাকুরদাদাকে বল্‌বো, আমার জ্বর হয়েচে।" না,—জ্বরের কথা বলা হ'বে না!—ঠাকুরদাদা—যদি নাড়ী দেখে ফেলেন—তবেই গোল হবে। বলবো,—পেটকাম্‌ড়াচ্চে! আচ্ছা, দেখা যাউক,—শেষে যা হয়, একটা এক-রকম স্থির করা যাবে।

বোধ হয় এইরূপ চিন্তামগ্ন হইয়াই সুরেশচন্দ্র আস্তে আস্তে অগ্রসর হইতে লাগিলেন। দর-দালানে উঠিয়া দূর হইতে কালাচাঁদমূর্ত্তি দেখিয়াই

তিনি অবাক্। সুরেশের চক্ষে কালাচাঁদ এইরূপ প্রতীয়মান হইলেন,—"রংটা কালো মিস্‌মিস্ করিতেছে, মোটা-সোঁটা কুঁদিকাটা মুষ্‌কি জোয়ান, গোল-গোল রাঙ্গা-রাঙ্গা চোখ্ দুটা কুমারের চাকের ন্যায় কেবল ঘুরিতেছে, দাঁতগুলা কিড়্‌মিড়্ করিয়া যেন তাঁহার হৃদপিণ্ড কামড়াইতে আসিতেছে!"

সুরেশ মনে মনে কহিলেন, "এটা কি মানুষ, না ভূত? এমন জানিলে এখানে কে আসিত?—ঠাকুদ্দা এবং ঠকুমা দু-জনেই রয়েচেন, পালাইবা কেমন করিয়া?"

অগত্যা সুরেশ নিকট আসিতে বাধ্য হইলেন। আগমনমাত্র ঠাকুরমা স্নেহভরে সুরেশচন্দ্রকে সম্ভাষণ করিয়া বলিলেন, "অ,—সুরো! তোর দাদা এসেচে দেখেচিস্,—পেন্নাম কর্—"

সুরেশের চক্ষুস্থির। মনে মনে কহিলেন,—"ইনি আবার দাদা!!—তবেইত গিয়াছি!—"

ঠাকুরদাদা। ইহাঁর নাম কালাচাঁদ। তুমি

এঁকে বোধ হয় এখন চেনোনা; ছেলেবেলায় তুমি একবার-মাত্র দেখেছিলে। আমার জ্যেষ্ঠ সহোদরের পৌত্র। তোমার দাদা। ইহাঁকে প্রণাম কর।

কর্ত্তা এবং গৃহিণী উভয়েই যখন অনুরোধ করিলেন, তখন সুরেশ আর থাকিতে পারিলেন না। চক্ষু মুদ্রিত করিয়া, হৃদয়ে "হরি রক্ষা কর, হরি রক্ষা কর" বলিতে বলিতে, তিনি কালাচাঁদের পদপ্রান্তে আপন মস্তক নমিত করিলেন। কালাচাঁদও সুযোগ সুবিধা ছাড়িবার লোক নহেন। প্রণাম করিয়া উঠিবামাত্র, তিনি সুরেশের সহিত অমনি কোলাকুলি যুড়িয়া দিলেন। সে বড় সহজ কোলাকুলি নহে;—সাত দিন সুরেশের গায়ে ব্যথা ছিল। গায়ের ব্যথায় সুরেশের বিশেষ কষ্ট নাই;—কিন্তু কোলাকুলি কালে যে তাঁহার বাউরি-চুল ছিন্নভিন্ন হইয়া গেল, ইহাতেই তিনি মর্ম্মাহত হইলেন।

সুরেশ ভাবিলেন, "দর্শনেই এই ব্যাপার,—না-জানি একত্র ভোজনে আরও কত বিভ্রাট-

বিপত্তি আছে! আজ কাহার মুখ দেখিয়া উঠিয়াছিলাম, বলিতে পারি না! এ কালসাপকে, এ যমদূতকে কেন ঠাকুর্দ্দা ঘরে ঢুকিতে দিলেন? উঃ, মূর্ত্তি দেখ, ঠিক যেন কালভৈরব!”



## একাদশ পরিচ্ছেদ।

কালাচাঁদের ক্ষুধা ক্রমশই বর্দ্ধনশীল। সমুদ্র শুষ্ক হইয়াছে,—পূর্ণ করিতে হইবে।

কর্ত্তা, গৃহিণী, এবং পৌত্রদ্বয়—চারিজনে ভোজন-গৃহের সমীপবর্ত্তী হইলেন। সুরেশের মাতা সে ঘর হইতে সরিয়া গিয়া, ঈষৎ অন্তরালে দাঁড়াইলেন। সে ঘরে রহিল কেবল দুইজন পাচিকা-ব্রাহ্মণী।

কালাচাঁদের দৃষ্টি আহারের দিকে। দূর হইতে দেখিলেন,—ঘরটী কেবল বাটী, থাল, রেকাবীতে ভরা। সবই সাদা-পাথরের—সাদা ধপ্‌ধপ্ করি-তেছে। কালাচাঁদের হৃদয়ে আর আনন্দ ধরে না। উদর! আর খাইতে পারি না, বলিও না!—যত আশ, যত সাধ,—আজ যোলকলায় সম্পূর্ণ করিয়া লও। রসনা! রস-সাগরে ডুবিয়া থাক; হাঁপাইলাম, বলিতে পাইবে না!

সারি সারি তিনখানি আসন; ঈষৎ দূরে-

নাতি ঠাকুরদাদার ভূরি-ভোজন।



দূরে অবস্থিত। প্রথম-খানিতে বসিলেন, ঠাকুর-দাদা;—দ্বিতীয় থানিতে কালাচাঁদ;—তৃতীয় খানিতে সুরেশ। সুকোমল পশমের আসনে বসিয়া কালা-চাঁদ মনে মনে কহিলেন,—"আ! আজ—কি সুখ!"

বাঁশবনে ডোমকাণা। সারি সারি—রেকাব-বাটীর অনন্ত-সারি দেখিয়া, প্রথমত কালাচাঁদ কিছুই ঠিক করিতে পারিলেন না। কোন্‌টায় কি আছে, কোন্‌টাই বা আগে খাইতে হয়, কোন্‌টাই বা ঝাল, কোন্‌টাই বা অম্বল, কোনটাই বা ডাল, কোন্‌টাই বা তরকারি?—প্রথমে ইহার কিছুই মীমাংসা করিতে সক্ষম হইলেন না! ভাবিলেন, ইহাও কম বিপদ নয়!

চারিদিক অল্প পর্য্যালোচনা করিয়া দেখিয়া কালাচাঁদ মনে মনে কহিলেন,—'এই যে, এখনও ভাত দেয় নাই দেখ্‌চি-যে!'

তখন তিনি সবিস্ময়ে ভাবিতে লাগিলেন,—"কেন এমন হইল?—অন্ন নাই, কেবল ব্যঞ্জনাদির

সমাবেশ। ঘোঁড়া নাই, কেবল চাবুকের ধূম। চন্দ্র নাই, কেবল নক্ষত্ররাজির প্রস্ফুটন। স্ত্রী নাই, কেবল সুন্দরী শ্যালিকা-কুলের শোভা।”

ঠাকুরদাদা ওদ্দিকে আচমন করিতে বসিয়াছেন। ধর্ম্মভাবে প্রণোদিত হইয়া চক্ষু বুজিয়া মনে মনে কতই তন্ত্রমন্ত্র বলিতেছেন। কখন বা জল লইয়া চারিদিকে ছিটাফোঁটা ছড়াইতেছেন। কখন বা অঙ্গুলি-কোণে অন্ন-ব্যঞ্জনাদি লইয়া ভূমে রাখিতেছেন।

সুরেশ ঠাকুরদাদার আহারের সময় এই সব কার্য্যে বিষম বিরক্ত ছিলেন। ঠাকুরদাদার সহিত একত্র আহার না করার ইহাও একটা প্রধান কারণ ছিল। যে হেতু, আচমন গণ্ডূষাদির পর ঠাকুরদাদা আহার করিতে না বসিলে ত, সুরেশ আহারে বসিতে পারেন না। যেদিন আবার দুই একজন অপরিচিত ব্যক্তি এক সঙ্গে খাইতে বসিত, সেদিন ঠাকুরদাদার আচমন-গণ্ডূষ-কার্য্যে অধিক বিলম্ব ঘটিত।

আজও আচমনে বিলম্ব ঘটিতেছে। কেননা পাশে কালাচাঁদ।

বিলম্ব ঘটায় কালাচাঁদের সুবিধা হইল। তিনি দেখিয়া দেখিয়া, সামগ্রী-পত্র চিনিয়া লইবার অবসর পাইলেন। প্রথম দৃশ্যে তিনি দেখিলেন,—বাটী-রেকাবী'ত একশতের কম কিছুতেই নহে,—কিন্তু উহাতে এতটুকু-এতটুকু করিয়া জিনিস কেন? মুগের ডাল আধ ছটাক, বুটের ডাল আধ ছটাক, কড়ায়ের ডাল আধ ছটাক, মুসুরির ডাল আধ ছটাক,—ডাল'ত চারি রকম!—কিন্তু মালে যে ফাঁক! এর চেয়ে আদা ও হিং দিয়ে কেবল একবাটী কড়ায়ের ডাল দিলে'ত বেশ হইত! কাজ কি ছাই মুগের-ডেলে?—উহা'ত রোগার পত্তি!—আমি কি কাহিল, না রোগ থেকে উঠেচি, না আমার হজমশক্তি কম?—যে, আমাকে অতটুকু মুগের ডাল দিয়েচে!! উটুকু কি?—মাছের ঝোল বুঝি! যাহ্ হউক, উটুকুকে'ত নশ্যি করিলেই হয়! ইনি বুঝি সুক্তানি,—ফুঁদিলে উড়ে যান! ঐটী বুঝি গুড়-অম্বল,—ফোঁটা কাটি-

লেই হয়! ঈস্,—উনি বুঝি খয়রা মাছ ভাজা,—যেন একটী টীক্‌টীকির ছানা। আরে খেলে যা,—একখানা ধূমো ফুলকাটা রেকাবি ক'রে সিকিভরি ওজনের দু-গাছি শাকভাজা কেন?—নিশ্বাসে উড়ে যাবে যে! আর, এসবের ওদিকে সারি-সারি যে সব বাটী সাজান রয়েচে, ওগুলাতেই বা কি আছে? সুমুখে যে সব বাটী রয়েচে, তার দু-চারিটা বুঝিলাম, দশ-বিশটা না হয় না-ই বুঝিলাম,—তুরকারী-ফরকারি মাথামুণ্ডু যা-হোক কিছু একটা হবে!—মোদ্দা, ঐ গুলো কি?—সারি-সারি থাকে-থাকে যে সাজান, ওর ভিতর কি আছে?—বুঝি ক্ষীর-ছানা-ননি হবে,—পায়েস ও আছে, বোধ হচ্চে! ঐটে যদি পায়েস হয়, তাহলে'ত খড়্‌কে ক'রে জিবে ঠেকাতে হবে। আচ্ছা, আমি কি পাখী? ঠোঁটে ঠেকাতেই যে, পায়েসে কুলাবে না!—ছি! কেবল ধাষ্টেম! না, নাতি ব'লে ঠাকুদ্দা তামাসা কোচ্চেন? যেমন আশা করিয়া আসিয়াছিলাম, তেমনি তার প্রতিফল পাইলাম। এই, সবগুলা এক করিয়া

খাইলেও যে, গলা ভিজিবে না! এক কলসী জল চাই,—এ, শিশির কুড়াইয়া কলসী কত পূরাইব?

যাউক। তরকারির জন্য তত এসে-যায় না! ভাত আনিলে, ভাত কিছু বেশী করিয়া চাহিয়া লইয়া খাইব। তরকারির অভাব ভাতে পূর্ণ করিব। ঠাকুরদাদা তরকারিতে যেরূপ সরু কাটিয়াছেন, ভাতেও ত সেইরূপ সরু কাটিতে পারেন। তা কাটেন কাট্‌বেন,—আমি কিন্তু চক্ষুলজ্জা খাইয়া আবার দ্বিগুণ ভাত চাহিয়া লইব। আগে উদরের তৃপ্তি, তারপর চক্ষুলজ্জা।

এদিকে ঠাকুরদাদার আচমন শেষ হইল। আচমনান্তে ঠাকুরদাদা বলিলেন, "কালাচাঁদ! তুমি আমার জন্য খেতে এত দেরী কচ্ছিলে কেন? আমার কি জান,—৺লক্ষ্মী-নারায়ণে সমুদায় বস্তু অর্পণ ক'রে, তবে আমি খেতে পাই! সেই রাধা-বিনোদন, বংশীবদন শ্রীকৃষ্ণকে দিলেই আমার খাওয়া হয়! আহা! রাধিকা-রমণের প্রসাদ,—

অমৃত, অমৃত!!—কেলেসোণা! তবে খেতে ব'স। সুরেশ! তুমিও খাও,—"

কালাচাঁদ সবিস্ময়ে ভাবিতে লাগিলেন,—"ঠাকুরদাদাটা বলে কি?—ভাত কৈ?—যে, খাব! খাই কি?—ভাত নাই, কেবল তরকারি খাইয়া থাকিব নাকি? এ,—যে, মহামুস্কিল বাধালে দেখচি! আচ্ছা দেখিনা,—ঠাকুরদাদাটা আগে কোন্ তরকারিটে খায়!"

কালাচাঁদ দেখিলেন, ঠাকুরদাদা একটা মেটে-রঙের তরকারি হাতে করিয়া ভাঙ্গিতেছেন। ভাঙ্গিয়াই তিনি কালাচাঁদকে বলিলেন, "কেলেসোণা! এই পোলাওয়ে আচ্ছা করিয়া নেবু মাখিয়া খাও! পোলাও বড় গরম জিনিস! দিন-সময় বড় খারাপ পড়েছে।—সুরেশ! তুমি সাবধান!"

এতক্ষণে কালাচাঁদ সব বুঝিলেন। বুঝিলেন, অদ্য ভাত নয়,—পোলাও। বুঝিলেন, এ সব তামাসা নয়, সত্য বিষয়। বুঝিলেন, ইহা ইন্দ্রজাল নয়, প্রকৃতই অন্নব্যঞ্জন। বুঝিলেন, দুই দিন ত

অন্নাহার হয়ই নাই, এ, তৃতীয় দিনও বুঝি অনাহারে থাকিতে হইল।

কালাচাঁদ প্রথমে বস্তুতই পোলাও চিনিতে পারেন নাই,—তাই তখন “ভাত ভাত” করিতেছিলেন! একখানি বৃহৎ থালের উপর প্রকৃতই একমুঠা আন্দাজ পোলাও ছিল। তাহাও অমনি-একটু চূড়-করিয়া নৈবেদ্যের মত বাড়া। কালাচাঁদ মনে করিয়াছিলেন, ইহাও বুঝি কোন এক-রকম তরকারি হইবে! ভাতই হউক, আর পোলাওই হউক,—শুদ্ধ ঐ-কটী যে, কেহ বাড়িয়া একজন যুবা পুরুষের সম্মুখে ধরিবে,—ইহা তিনি কখনও ভাবিতেও পারেন নাই।

যাই হউক,—ঠাকুরদাদার ইঙ্গিত পাইয়া, কালাচাঁদ সেই পোলাও ভাঙ্গিলেন; ভাঙ্গিয়া, ঠাকুরদাদার দেখা-দেখি, গণা দুটী ভাত প্রথম মুখে দিলেন। তারপর, চারিটী। তস্যপর, ছয়টী। অবশেষে আটটীর হিসাবে মুখে উঠিতে লাগিল।

পাঁচ সাতবার ঐরূপ অন্ন মুখে দিয়া, কালাচাঁদ

চিন্তা করিতে লাগিলেন, "এরূপভাবে শুষ্ক হইয়া থাকিবার আবশ্যক কি? আরও পোলাও চাহিয়া লই না কেন? এ বিষয়ের যুক্তি কি?"

কালাচাঁদ পুনরায় চিন্তা করিলেন,—"আবার যদি পোলাও চাই, তাহা হইলে, যতগুলি পোলাও প্রথমবারে দিয়াছে, এবার তাহার অর্দ্ধেকগুলি দিবে। তারপর যদি চাই, না-হয় আবার ততগুলিই দিল। ফের যদি চাই, না-হয় আরও ততগুলি পোলাও দিল। কিন্তু, তা হলেই বা কি হচ্চে? তা'তেই না কোন্ আমার পেট ভর্‌বে? অতকটী করিয়া ষোল-দুগুণে বত্রিশবার দিলেও যে, আমার কিছু হবে না। তবে আর দ্বিতীয়বার পোলাও চাহিয়া ফল কি? চাহিলে জাত যাইবে, পেট ভরিবে না,—অতএব না চাওয়াই স্থির-সিদ্ধান্ত! বরঞ্চ এমত হাত দেখাই যে,—যতটুকু পোলাও দিয়াছে, উহার দশ-আনা ভাগ পাতে রাখি, ছয়-আনা ভাগ মাত্র খাই। ঠাকুরদাদা যদি বলেন, 'কালাচাঁদ! পাতে পোলও পড়ে রইল যে, আর একটু

খাওনা’ আমি উত্তর দিব, ‘ক্ষুধা নাই,—যাহা খাইয়াছি, তাহাতেই উদর পূর্ণ হইয়াছে।’

এই ভাবিয়া কালাচাঁদ তখন হৃষ্টচিত্তে খাইতে আরম্ভ করিলেন।



## দ্বাদশ পরিচ্ছেদ।

এমন সময় ঠাকুরমা একজন পাচিকা-ব্রাহ্মণীর সহিত একটা বড় রুইমাছের মুড়া লইয়া আসিয়া উপস্থিত হইলেন। ঠাকুরদাদা যখন আচমনে বসেন, ঠাকুরমা তখন রন্ধনশালার দিকে গমন করেন। মাছ বনাইবার সময় ঠাকুরমা আপনা-আপনি একবার বলিয়াছিলেন, এই বড় মুড়াটা কালাচাঁদ খাবে। কাহাকেও লক্ষ্য করিয়া বিশেষ-রূপে এ-কথা তিনি বলেন নাই। যখন পোলাও প্রভৃতি পাত্রে সজ্জিত হয়, সুরেশের মা বলেন, 'এ বড় মুড়া কাহাকেও দিয়া কাজ নাই,—এখন রাখো,—কর্ত্তা যদি বলেন, তবে যাহাকে হউক দেওয়া হইবে।' সুরেশের মা জানিতেন,—'কর্ত্তা নিজে মুড়া খান না, সুরেশের পাতে মুড়া দিলেও তিনি রাগ করেন;—বলেন, রুইমাছের মুড়া বড় তৈলাক্ত; উহা খাইলে হজম হয় না, পেট

ঝাঁপে, আমাশয় হয়। বিশেষ, রুয়ের মুড়ো খাইয়া অমুক ব্যক্তির ওলাউঠা হইয়াছিল।' এতৎকারণ নিবন্ধন বড় মুড়া কাহাকেও প্রথমে প্রদত্ত হয় নাই।

ঠাকুরমা ঘরের ভিতর আসিয়া, কালাচাঁদের পাতে মুড়া না দেখিয়াই, পাক-শালায় দৌড়িয়া ছিলেন। তথা হইতে মুড়া, আরও কয়েক খানা মাছ, এবং ঝোল, ব্রাহ্মণীকে দিয়া লইয়া আসিলেন। আসিয়াই বলিলেন, "বড় মুড়া,—এই কেলেসোণাকে দাও।"

কালাচাঁদ তখন পোলাও ভোজনের মজায় বিভোর!—অন্তরে হাসিয়া ঠাকুরমাকে বলিলেন,—"উঃ, আমার খুব পেট ভরেচে,—আমি আর কিছু খাইতে পারিব না—"

ঠাকুরদাদা এই মুড়া-ঘটিত ব্যাপার অবলোকন করিয়া ঈষৎ উচ্চকণ্ঠে বলিয়া উঠিলেন,—"কি—ও," "কি—ও"

ঠাকুরমা। বড়মুড়া কেলেসোণা খাবে—

ঠাকুরদাদা। তা, দাও—কিন্তু মুড়া বড়ই গরম-জিনিস! কিহে কালাচাঁদ! খেতে পার্‌বে'ত?

কালাচাঁদ। আজ্ঞে, না। যা খেয়েচি, তাহাতেই ছাতি-সমান হয়ে উঠেচে—

ঠাকুরমা। হেঁরে,—কেলেসোণা! তোর খাওয়া অমন উড়েগেল কেন?—এই ছেলে বয়স,—এখন খাবিনা'ত, খাবি কবে? আমি বল্‌চি,—তুই খা, কোন অসুখ্‌ ক'র্‌বেনা!

পাচিকা, গৃহিণীর ইঙ্গিত-মত, কালাচাঁদের সম্মুখে সমুড়া-সমাছ-সঝোল বাটী রাখিল।

ঠাকুরমা বলিতে লাগিলেন, "কেলেসোণা! আমার দিব্য, তোকে খেতে হবে! তোর নাম ক'রে, বাছা! মুড়া বনান হয়েচে,—ও মুড়া কি আর কাকেও খেতে আছে?"

কালাচাঁদ তখন যেন বিশেষ অনুরোধে পড়িয়াই, বাধ্য হইয়া, না-পারি—না-পারি করিয়া, দু-আঙ্গুলের অগ্রভাগ দ্বারা মুড়ার একটু কোন্‌ ঈষৎ খুলিয়া, তাহারই অর্দ্ধেক-টুকু একবার মুখে দিলেন।

ঠাকুরমা। কেলেসোণা! পোলাওয়ে একটু ঝোল মেখে খা,—এখনও যে অনেক পোলাও রয়েচে,—খেলি কৈ?

কালাচাঁদ। কি বল্‌বো,—ঠাকুমা!—আমি এখন আর খেতে পারি না,—বিশেষ, আজ আবার খিদে নাই।

ঠাকুরদাদা। যা পারো, তাই খেও,—ওঁর (ঠাকুরমার) কথা শুনে যেন বেশী খেওনা—

কালাচাঁদ। আজ্ঞে,—না। তা কি কখন হয়?

ঠাকুরমা। হাঁ—হাঁ—ওঁর (ঠাকুরদাদার) কথা তোর শুন্‌তে হবে না। উনি সব্ জানেন কি না? উনি নিজে কিছু খেতে পারেন না, তাই মনে করেন, বুঝি আর কেহই খেতে পারে না। এই উঠন্ত-বয়সে, বাছা! তুই কি আর একটা গোটা মুড়ো খেতে পারিস্ না?

কালাচাঁদ। ঠাকুমা! আগে আগে আমি খুব খেতে পাত্তাম,—এখন কেমন হয়েচে, অন্ন আর মুখে রোচে না। তবে তুমি বল্‌চো,—আর একটু খাই—

এই বলিয়া কালাচাঁদ মুড়াটী লইয়া নাড়িতে চাড়িতে লাগিলেন। মনে মনে ভাবিলেন,—"হায়! ক্ষুধায় প্রাণ বাহির হইয়া যায়, অথচ এ মুড়া—এমন বৃহৎ, ঘৃতাক্ত, সরস, সুমিষ্ট মুড়া, আমার খাইবার যো নাই! এমন বিড়ম্বনায়, এমন খয়ে-বন্ধনে কখন'ত পড়ি নাই! মহারত্ন করতলগত, অথচ আমি দীন-দরিদ্র! সবই আছে, কিন্তু কিছুই নাই! এ, কি—এ?"

এই ভাবিয়া কালাচাঁদ, মুড়ার গা হইতে আঙ্গুলে করিয়া একটু ঝোল লইয়া, পোলাওয়ে মাখিয়া গুটী-আষ্টেক অন্ন মুখে দিলেন।

ঠাকুরদাদা। সাবধান! কেলেসোণা! সাবধান! একটু হাত-রেখে! জান'ত, এর উপর আবার পায়েস-পিষ্টক আছে।

কালাচাঁদ। আজ্ঞে, হাত খুবই রেখেচি,—। আর, পায়েস-পিষ্টক'ত আমি খাই-ই না। পিটে খেলেই অম্বল হয়,—বুক জ্বালা করে!—

ঠাকুরদাদা। বটে, বটে—ঠিক কথা,—বল কি?

তবে পায়েস-পিষ্টক তোমার ছোঁয়া হবে না—আমারও ওতে অম্বল হয়।

ঠাকুরমা, ঠাকুরদাদার উপর কৃত্রিম কোপ করিয়া বলিলেন,—"তুমি চুপ করে থাক'ত! বাছা খাচ্চে, খাগ্ না?—তুমি অমন টীক্‌টীক্ কর্‌লে, বাছা খেতে পার্‌বে কেন? কেলেসোণা! তুমি ওঁর কথা শুন না,—তুমি যত পার, তত খাও।"

কালাচাঁদ ঠাকুরমাকে "খাইতেছি" বলিয়া, একবার মুড়ায় অঙ্গুলি-চতুষ্টয় বুলাইয়া তাহাই মুখে দিলেন।

লোল রসনা লোলুপ। কিন্তু উপায় নাই। জঠর দাবানল জ্বলিতেছে,—নির্বাণ হইবে কিসে? ক্ষুধায় শরীর ঝিম্ ঝিম্ করিতেছে, মাথা ঘুরিতেছে,—মহৌষধ মিলিবে কোথা? হাই উঠিতেছে, চোখে জল পড়িতেছে, কাণ ভোঁ ভোঁ করিতেছে,—করিব কি?—যাইব বা কোথায়?

কালাচাঁদের কষ্ট হইল। কালাচাঁদ ভাবিতে লাগিলেন, "ঠাকুরমা আজ যেন স্বয়ং অন্নপূর্ণা

অবতীর্ণা হইয়া অন্ন বিলাইতেছেন, তথাচ আমি অনাহারে মরিলাম! এই ধনবান ব্যক্তির গৃহে, চর্ব-চোষ্য-লেহ্য-পেয় সমস্ত সামগ্রীই সমুপস্থিত,—অথচ ক্ষুধায় তৃষ্ণায় আমার প্রাণ যায়-যায় হইতেছে। এমন উদ্যোগে, এমন সংযোগে, এমন অভ্যর্থনায়, এমন আদরে,—অদ্য আমি যদি না অন্ন পাইলাম, তবে কল্য আর কোথায় পাইব?"

কালাচাঁদ আরও গভীর চিন্তা করিতে লাগিলেন, "তবে কি অন্ন আমার অদৃষ্টে নাই? বিধাতা কি অদ্য একান্তই অন্ন মাপান নাই?—তবে কি অদৃষ্টই মূল,—ভগবানই সত্য? দূর! দূর!! অদৃষ্ট আবার কি? কেবল ঘটনাচক্রে পড়িয়াই অদ্য আমি খাইতে পাইলাম না,—এইমাত্র। হুট্ অদৃষ্টকে? আমি মনে করিলে'ত এখনি সব খাইতে পারি! আচ্ছা, আমি আঁচাইয়া উঠিয়া, বাজারে গিয়া একদমে আড়াইসের রসগোল্লা খাইয়া আসিব,—কে আমার গতিরোধ করে, একবার দেখিব?"

এই বলিয়া কালাচাঁদ প্রকৃতিস্থ হইলেন। নখের কোণে একটী সিদ্ধ-পিঠের সূচিকা-বৎ ডগটী কাটিয়া লইলেন। সেইটী দু-আঙ্গুলে টিপিয়া সম্মুখে ধরিয়া, হাসিয়া মনে মনে কহিতে লাগিলেন,—"এটী মুখে দিব?—না, নাকে দিব? না মাথায় ঠেকাইব?—না, ফুঁয়ে উড়াইব?" শেষে সেইটীকে মুখের কাছে, ঠোঁটের খুব নিকটে একবার লইয়া গিয়া, তৎক্ষণাৎ হাত ফিরিয়া আনিয়া, আবার অন্য একটা বাটীতে হাত দিলেন। আবার সেই হাত, সেই-অন্য-বাটী হইতে উঠাইয়া লইয়া মুখের কাছে ঠোঁটের নিকট লইয়া গেলেন, আবার সেই হাত তৎক্ষণাৎ ফিরাইয়া আনিয়া অন্য একটা বাটীতে দিলেন। সর্ব্ব রকমে চৌষট্টিটা রেকাবি-বাটী ছিল,—ক্রমশ প্রায় সবগুলিতেই এই রকম করিলেন। শেষে পরিতুষ্ট হইয়া বলিলেন, "ঠাকুরমা, খুব খাইয়াছি, আর খাইতে পারি না—"

ঠাকুরমা। খেলে কৈ বাছা?—অনেক জিনিসত তোমার্ পাতে পড়ে রৈল—

কালাচাঁদ। আজ, যে-খাওয়া খেয়েচি, ঠাকুমা! —কস্মিন্‌কালে এমন খাওয়া খাই নাই—ঠাকুমা, আজকের খাওয়া অনেকদিন মনে থাক্‌বে!—

ঠাকুমা। বাছা, ও একটু-একটু খাওয়া আমার পছন্দ হয় না! বেশ হাম্‌-হাম্‌ ক'রে থাবা-থাবা খাবে, দেখে আমার চক্ষু যুড়াবে। কে জানে, বাছা! এখনকার ও-একরকম কি নূতন খাওয়া উঠেচে, কিছু বল্‌তে পারি না—

কালাচাঁদ। ঠাকুমা! এই তিল তিল করে খেয়েই আমার পেটে তাল হয়েছে;—আমার আর নড়ন-চড়ন নাই, উত্থান-শক্তি নাই। আজ যা হয়েচে, সে আর কি বল্‌বো তোমাকে—"

এই বলিয়া হাস্যবদন কালাচাঁদ পেট ফুলাইয়া ঠাকুরমাকে দেখাইয়া বলিলেন,—"দেখ, ঠাকুমা! পেটে আমার আর একটুও যায়গা নাই।"

ঠাকুমা। পেট ভরিলেই হলো, বাছা!

আহারান্তে উত্থান-কালে ঠাকুরদাদা গম্ভীর মূর্ত্তিতে এক প্রস্তাব করিলেন, "কালাচাঁদ! তুমি

এক কর্ম্ম কর। এখনি একটু নুননেবু এবং হজমীগুলি খাও। আমার ভয়, পাছে গরহজমে অসুখ করে।”

কালাচাঁদ। আমিও তাই বল্‌বো-বল্‌বো মনে ক'রছিলাম। আহার যেরূপ হইয়াছে, তাহাতে অসুখ করাই খুব সম্ভব।

ঠাকুরমা। বালাই!—ষেঠের বাছা, ষষ্ঠীর দাস! অসুখ কেন করিতে গেল?

ঠাকরদাদা, ঠাকুরমার কথায় কোন কাণ না দিয়া, কালাচাঁদের উদ্দেশ্যেই বলিলেন, “যদি অসুখ করাই খুব সম্ভব হইয়া থাকে, তবে চাকর'রা পেটে খানিক তেলে-জলে মালিস্‌ ক'র্‌বে কি?”

মালিসের কথায় কালাচাঁদের ভয় হইল। একবার তেলমাখানো-ব্যাপারে কালাচাঁদ অস্থির হইয়াছিলেন। ভাবিলেন, “মালিস যদি মাখানো অপেক্ষা আরও কিছু গুরুতর কাণ্ড হয়, তাহা হইলেত এবার প্রাণটী নিশ্চয়ই বাহির হইয়া যাইবে।” প্রকাশ্যে কালাচাঁদ বলিলেন, “না,—সে-

সব কিছু করিতে হইবে না, নুন-নেবু খাইলেই অসুখ সারিয়া যাইতে পারে।”

ঠাকুরদাদা। আচ্ছা, মালিস এখন থাক্, রোগের অবস্থা বুঝে শেষে যা-হয় করা যাবে।

কালাচাঁদ ভাবিতেছেন, এখন যে, এ ঘর থেকে বা’র হতে পাল্লে বাঁচি!



## ত্রয়োদশ পরিচ্ছেদ।

আহারাদি সমাপন হইল। উঠিবার সময় কালাচাঁদ আর একটু খাবার জল চাহিলেন।

ঠাকুরদাদা অমনি হাঁ—হাঁ করিয়া উঠিলেন। বলিলেন "অ, কেলেসোণা! খবর্দার! তুমি এখন জল কিছুতেই খেতে পাবেনা। ভোরপূর আহারের পর ঠাণ্ডাজল খাইলে পোলাও হজম হইবে না,—পেট ফুলিয়া দম্‌সম্‌ হইবে।"

ঠাকুরমা, ঠাকুরদাদার উদ্দেশে বলিতে আরম্ভ করিলেন,—"হেঁ গা! তোমার কেমন কথা? আহা! তেষ্টার জল বাছা একটু খেতে পাবে না!! জল না খেতে পেলে বাছার গলাটী শুকিয়ে যাবে,—কত কষ্ট হবে! কেলেসোণা! তুমি জল খাও, আমি বল্‌চি। তোমার ব্যারাম আছে, আমি আছি।"

এই বলিয়া ঠাকুরমা খানিক জল আনিয়া কালাচাঁদের ঘটিতে ঢালিয়া দিলেন।

ঠাকুরদাদা, ঠাকুরমার উদ্দেশে বলিতে আরম্ভ করিলেন, "তুমিত বুঝনা,—অসুখ হলে ভুগ্‌বে কে?"

ঠাকুরমা। (ঈষৎ ক্রোধভরে) সে ভাবনা তোমার করিতে হইবে না। ভুগিতে হয়, আমি ভুগিব। খাওত, বাছা কেলেসোণা! জল!

কালাচাঁদ মহাবিপদে পড়িলেন। এক দিকে ঠাকুরদাদা, অন্য দিকে ঠাকুরমা। একদিকে শিব, অন্য দিকে শক্তি। উভয়ে সংগ্রাম। মধ্যে কালাচাঁদ। তিনি কোন্ পক্ষ অবলম্বন করিবেন, ভাবিয়া প্রথমত কিছুই ঠিক করিতে পারিলেন না। শেষে স্থির হইল, উভয়েরই মন রাখিতে হইবে। বলিলেন, "না, আমি জল বেশী খাবো না,—জল খাবার তত দরকার নাই! তৃষ্ণা পায় নাই!—এই একটা কুলকুচা করিলেই হইতে পারে!"

এই বলিয়া কালাচাঁদ এক চুমুক মাত্র জল পান করিলেন। ভাবিলেন,—জল চাহিয়া আমি কি ঝক্‌মারিই করিয়াছিলাম। এস্থলে আর যে কথা

কহিবে, সে শ্যালা। এ ন্যাক্ড়ার আগুন যে নিব্লে বাঁচি,—ফুরালে বাঁচি!

সর্ব্বকার্য্য সমাধা হইলে, তিনজনে আঁচাইতে গেলেন। ঠাকুরদাদা চাকরদিগকে ধমক্ দিতেছেন, "ওরে তোরা কি রকম আহম্মক বল্ দেখি?—বেসম্ এনে এখনও রাখ্তে পারিস্ নেই? শীগ্গীর বেসম্ নিয়ে আয়, শীগ্গীর বেসম্ নিয়ে আয়।"

এইরূপে "লে-আও, লে-আও" ধ্বনি পড়িয়া গেল। একজন চাকর একেবারে একসরা বেসম্ লইয়া উপস্থিত হইল। সে, কালাচাঁদের হাতে প্রায় একপোয়া বেসম্ ঢালিয়া দিল। এইবার কালাচাঁদ ফিক্ করিয়া একটু হাসিয়া ফেলিলেন। সে হাসির অর্থ বোধ হয় এইরূপ;—"আহার অপেক্ষা হাত পরিষ্কারের ধূমটা কিছু বেশী দেখিতেছি। হাতে আছে কি—যে, বেসম্ দিয়া মাজ্জিব? ঐ একসরা বেসমের যদি বড়া তৈয়ারি করিত তাহা হইলে বরং খাইয়া বাঁচিতাম। বুড়ো-টা ভুয়া হেঙ্গাম করিতে খুব মজপুত।"

কালাচাঁদ কি করেন,—সেই একপোয়া বেসমেই শুধু শুধু হাত মাজিলেন। আঁচান-পর্ব্ব শেষ হইলে, সুরেশ নীরবে অন্য দিক দিয়া বাটীর বাহির হইয়া গেলেন। সুরেশচন্দ্র গোড়া হইতে শেষ পর্য্যন্ত একবারও বাঙ্‌নিষ্পত্তি করেন নাই।

কালাচাঁদেরও ইচ্ছা ছিল,—দৌড়িয়া পালাই। কিন্তু তাহা তিনি পারিলেন না,—ঠাকুরদাদার অনুমতি অপেক্ষা করিতে লাগিলেন। শেষে তিনি স্থির করিলেন,—ঠাকুরদাদার সঙ্গে সঙ্গেই বাহিরে যাইবেন,—আর'ত বেশী বিলম্ব নাই, ঠাকুরদাদার খড়্কে খাওয়া হইলেই সব ফুরায়।

বুড়ার কিন্তু তখনও বুলি ফুরায় নাই। খড়্কে খাইতে-খাইতেই তিনি বলিতে আরম্ভ করিলেন,— "জুয়ান দিয়ে খুব ছোট একটী পান কালাচাঁদের জন্য তৈয়ারি কর;—সুপারি তাতে দিবে না। জুয়ান খুব বেশী দিবে। সুপারিতে পেট কামড়ায়।"

কালাচাঁদ মনে মনে অপরিমেয় হাসি হাসিলেন—"জুয়ানের বরাদ্দ'ত প্রচুর দেখিতেছি। কিন্তু

হজম হইবে কি? অবশিষ্ট আছে কেবল নাড়ী। বাপ্! আমি জুয়ান খাইব না,—শেষে কি নাড়ী হজম হইয়া যাইবে?”

কালাচাঁদ বাহিরে যাইবার জন্য ছট্‌ফট্ করিতেছেন। এক পল সময়, তাঁহার যেন একদণ্ড বোধ হইতেছে। কিন্তু বুড়ার খড়ুকে খাওয়া'ত সহজ নয়!—চলেচে'ত চলেইচে! এই হয়-হয়, আর হয় না।—আবার জাঁকাইয়া বসিয়া, ঠাকুরদাদা নূতন খড়ুকে দিয়া দাঁত খুঁটিতে আরম্ভ করেন। বুড়ার জ্বালায় কালাচাঁদ পাগলপ্রায় হইয়া উঠিলেন।

ঠাকুরমা সোণার ডিবে করিয়া কালাচাঁদের জন্য মণ্ডলঘাটের কর্পূর-কাত পান লইয়া আসিলেন। একটী কালাচাঁদের হাতে দিলেন। চারিটী ডিবাতে রহিল।

ঠাকুরদাদা উঠিয়া পান-ছেঁচা মুখে দিলেন। কালাচাঁদকে বলিলেন, “এস কালাচাঁদ! সদরে গিয়া একটু বিশ্রাম করসে। বিষম রোদ,—খানিক ঘুমাতে পারিলে ভাল হয়।”

ঠাকুরদাদার কথায় কালাচাঁদ হাতে-হাতে স্বর্গ পাইলেন। আহ্লাদে হৃদয় নৃত্য করিয়া উঠিল। কেননা, কালাচাঁদ এইবার অন্দররূপ কারাগার পার হইয়া সুখের সদরে গমন করিবেন।

ঠাকুরমা ঈষৎ তীব্রস্বরে বলিলেন "সে কি কথা? কেলেসোণা বাহিরে শোবে কি? আমি নিজে উহার জন্য যে, তেতলার ঘরে খাটের উপর বিছানা করে রেখেচি,—"

ঠাকুরদাদা। কালাচাঁদ তবে তুমি ঘরেই শুয়ে বিশ্রাম কর।

কালাচাঁদের মাথায় অমনি বজ্রাঘাত হইল। তিনি চারিদিক অন্ধকার দেখিলেন। ঘুরিয়া ভূতলে পড়িবার উপক্রম হইলেন। তবে শরীর নিতান্ত শক্ত বলিয়াই, সে বিষম ঝোঁক সামলাইয়া লইতে সক্ষম হইয়াছিলেন।

একটু সামলাইয়া কালাচাঁদ ভাঙ্গা ভাঙ্গা সুরে আমৃতা আমৃতা করিয়া বলিলেন, "না,—না,—তা বল্‌চিনা।—আমি আজ বাহিরেই শুই না কেন?"

ঠাকুরমা। (ক্রন্দনের স্বরে) বাছা! তবে তুই বুঝি আমাদিগে পর মনে করিস্! দেখ্ বাছা! এ তোর ঘর! তুই আমার ছেলের ছেলে! চিরদিনের পর আজ তোর মুখটী দেখেচি! তুই শুবি ব'লে, আমি নিজে খাটের উপর বিছানা করে রেখেচি!—আয়্ বাছা! আয়্—তোর ঠাকুমাকে আর কষ্ট দিস্ না!"

এই কথা বলিতে বলিতে ঠাকুরমা, কালাচাঁদের পিঠে হাত দিয়া একটু ধাক্কা দিলেন।

কালাচাঁদ—নাই। মৃত্যুকালে কি এমনি যন্ত্রণা হয়? অন্তরে যেন এককালে সহস্র শূল বিদ্ধ হইতেছে। জিহ্বা যেন টানিয়া কেহ বাহির করিতেছে। গলা শুকাইয়া, ফাটিয়া যেন রক্ত পড়িতেছে। নয়ন-তারায় ছানি পতিত হইয়াছে,—মানুষ আর নজর হয় না। কর্ণ বধির হইয়াছে। মুখ দিয়া যেন সরক্ত ফেন নির্গত হইবার উপক্রম হইতেছে। দৃষ্টিহীন চক্ষু কপালে উঠিয়াছে। প্রকৃতই কালাচাঁদের—মনে হইতেছে, আজ বুঝি

মরিলাম! বুঝি অনন্ত সাগরের অতল জলে ডুবিলাম!

তীক্ষ্ণধার তরবারির দ্বারা কেহ যদি কালাচাঁদের দক্ষিণ হস্তটা কাটিয়া লইয়া যাইত, তথাচ কালাচাঁদ এত মর্ম্মযন্ত্রণা পাইতেন না। কিন্তু দিবসে, অন্দরে, ত্রিতলে, খাটে তাঁহাকে শুইতে হইবে, মহিলাকুল-মধ্যে তাঁহাকে একাকী দিন কাটাইতে হইবে,—ক্ষুধা-পিপাসা উপেক্ষা করিয়া মুখটী বুজিয়া পড়িয়া-পড়িয়া কড়িকাট গণিতে হইবে,—এ যন্ত্রণা কালা-চাঁদের পক্ষে একান্তই অসহ্য।

যিনি বনবিহঙ্গের ন্যায় সদা স্বেচ্ছা-ভ্রমণশীল, অন্দর তাঁহার পক্ষে যম-কারাগার।



## চতুর্দ্দশ পরিচ্ছেদ।

বাল্যে, কৈশোরে যাহাই থাকুন, কালাচাঁদের পক্ষে একালে, স্ত্রীলোক উপেক্ষার জিনিস বা সম্মানের সামগ্রী হইয়াছিল। যুবতী রমণীর প্রতি তিনি মুখ তুলিয়া চাহিয়া দেখিতেন না। দৃষ্টি দূরে যাউক, কোন সোহাগিনী সুন্দরী তাঁহার কাছ-ঘেঁসিয়া গেলে, তিনি আস্তে-ব্যস্তে বিব্রত হইয়া পথ ছাড়িয়া সরিয়া দাঁড়াইতেন। যেন একটু বিরক্ত হইতেন। ভদ্র কুল-মহিলাগণের উপর তিনি অধিকতর সম্মান-ভক্তি দেখাইতেন। পতিতপাবনের গৃহে অবস্থানকালে তিনি হুগলীর রাসমণির ঘাটে প্রত্যহ গঙ্গা-স্নান করিতেন। পাড়ার দুরন্ত বালকগণ স্নানার্থ-গমনশীলা কুলকামিনীর প্রতি কখন কখন তামাসা-ইঙ্গিত করিত। এসব দেখিয়া-শুনিয়া কালাচাঁদ বড় চটিয়া উঠিলেন। একদিন তাঁহার সাক্ষাতেই একটা বখা-বালক, একটী পঞ্চ-

দশ-বর্ষীয়া অবগুণ্ঠনবতী বধূর পানে চাহিয়া বলিয়া উঠিল, "তোমার চন্দ্রহারে চাবির জিজির কৈগো প্রিয়ে!" বধূ লজ্জায় জড়সড় হইয়া একবারে যেন গুটাইয়া গেল। কালাচাঁদ ক্রোধে কম্পিত হইয়া সেই বুড়া-বালককে বলিলেন, "তোমার'ত বড় বদ্-স্বভাব দেখ্‌চি,—পথে ঘাটে ভদ্রলোকের মেয়েকে ঠাট্টা করা উচিত কি? তোমারই স্ত্রীকে কেউ যদি এই রকম ঠাট্টা করে, তোমার মন তখন কেমন হয়, বল দেখি?"

বালকটীও কমপাত্র নন। তিনি রোখ্ করিয়া উত্তর দিলেন, "তুই কে? তুই আমাকে বল্‌বার কে?"

বালককে আর অধিক বাক্যব্যয় করিতে হইল না। কালাচাঁদ তৎক্ষণাৎ অমনি তাহার গালে এক দারুণ চপটাঘাত করিলেন। বালক ঘুরিয়া পড়িবার যো হইল। কালাচাঁদ তাহার কাণ ধরিয়া বলিলেন, "ফের যদি তুমি স্ত্রীলোককে এরূপ ঠাট্টা তামাসা কর, তাহা হইলে, এই দেওয়ালে নাক্ ঘসাড়ে

মুখ দিয়ে রক্ত বা'র ক'রে দিব।" বালক বা অর্দ্ধ-যুবক এইরূপে উত্তম-মধ্যম পুরস্কার পাইয়া আনন্দাশ্রু বিসর্জ্জন করিতে করিতে চলিয়া গেল।

কালাচাঁদ তখন বধূর শ্বাশুড়ীকে বলিলেন, "মা, তুমি বউ লইয়া ঘরে যাও,—কোন ভয় নাই।"

তাঁহারা উভয়ে হদ্দ দু-রশিপথ গিয়াছেন, এমন সময় চারি পাঁচটা ধেড়ে-বালক লাঠী লইয়া কালাচাঁদকে মারিতে আসিল। যে বালকটী মার খাইয়াছিল, সে পশ্চাৎ হইতে আঙ্গুল বাড়াইয়া কালাচাঁদকে দেখাইয়া দিল, 'ঐ লোকটা আমায় মেরেচে।' কালাচাঁদ কোনও বাক্য ব্যয় না করিয়া, শীঘ্রহস্তে একজনের হাত হইতে লাঠী কাড়িয়া লইয়া, প্রত্যেক বালকের পশ্চাতে, এক-এক লাঠী বসাইয়া দিলেন। বালকগণ বেগতিক বুঝিয়া, রণে ভঙ্গ দিয়া, উর্দ্ধশ্বাসে দৌড়িয়া পলাইল।

রাসমণির ঘাটে তাঁহাকে আরও একবার এইরূপ লাঠী ধরিতে হইয়াছিল। সে যাহাই হউক, কুল-কামিনীর প্রতি তাঁহার কিছু ভক্তি অধিক দেখা

যাইত। তিনি বারবিলাসিনীগণকে নিতান্ত উপেক্ষা করিতেন। ছোট ছোট মেয়েকে আদর করিতে বড় ভাল বাসিতেন।

কালাচাঁদের আর এক রোগ ছিল,—ইদানীং স্ত্রীলোকের সহিত কথা কহিতে, বা স্ত্রী-মণ্ডলীতে বসিতে সাধারণত বড় বিরক্ত বোধ করিতেন। এইজন্য বন্ধু পতিতপাবন কালাচাঁদের এক নাম দিয়াছিল,—"হুড়কো।"

সেই কালাচাঁদ আজ অন্দরে মেয়ে-দল-মাঝে কেমন করিয়া তিষ্ঠিবেন! কাহারও মল ঝম্-ঝম্ করিবে, কেহ হয়'ত ফিক্ করিয়া হাসিয়া উঠিবে, কেহ হয়'ত দুটা রসের কথা কহিবে,—এ সব কালাচাঁদের সহ্য হইবে না। এসব কাণ্ডে কালাচাঁদের গাত্রে যেন বিষম সুড়সুড়ি লাগে। বিশেষ, খাটে শুইয়া ঘুমাইয়া পড়িলে, তাঁহার নাক ডাকিবে। সে ডাক শুনিয়া মেয়েরা কতই না তামাসা-ইঙ্গিত করিবে!! আরও এক বিশেষ কথা,—কালাচাঁদ খাটে শুইয়া আছেন,—এমন সময় জানেলার

ফাঁক দিয়া কোন কামিনী যদি তাঁহাকে লুকাইয়া উঁকি-মারিয়া দেখিয়া ফেলেন, তাহা হইলেইত মৃত্যু! একেবারে আধ্যাত্মিক মৃত্যু! বৈদ্যুতিক মৃত্যুতে বরং সময় লাগে, কিন্তু এ মৃত্যু ঘটিতে মোটেই সময় লাগে না।

মার, ধর, কাট,—কালাচাঁদ কিছুতেই অন্দরে শুইতে সক্ষম হইবেন না। লক্ষ টাকা নগদ গণিয়া দাও,—কালাচাঁদ বলিবেন, "মা লক্ষ্মী মাথায় থাকুন,—টাকায় আমার কাজ নাই,—আমি অন্দরে শুইতে পারিব না।"

আজ লইয়া প্রায় তিন দিন কালাচাঁদ একরূপ অনাহারেই আছেন। অন্ন বিনা দেহ দুর্ব্বল। কালাচাঁদ ইতিপূর্ব্বে আশা করিয়াছিলেন, সদর বাটীতে পৌঁছিয়া, কোন এক ছল করিয়া, ঠাকুর-দাদার অনুমতি লইয়া, বাজারে গিয়া আড়াইসের রসগোল্লা খাইয়া আসিবেন। কিন্তু সে আশাও বুঝি নির্ম্মূল হয়! আশা নির্ম্মূল হউক, তত ক্ষতি নাই, কিন্তু না খাইয়া ক দিন বাঁচিব?

কালাচাঁদ ভাবিতেছেন, এখনি কেহ আসিয়া আমাকে যদি খুন করিয়া ফেলে, তাহা হইলে, আমি এ যাত্রা বাঁচিয়া যাই। খুন কবিবার লোক যদি কেহ না থাকে, তবে কেহ অনুগ্রহ কবিয়া অন্ততঃ একটু বিষ দান করুন, কালাচাঁদ তাহাই আজ পূর্ণ আহলাদে পবিতৃপ্ত হইয়া ভোজন করেন।



পাইয়া, রামঠাকুর তাঁহাকে আগবাড়াইয়া আনিতে পথে দৌড়িয়া যান। পাল্কী হইতে নামিয়া কর্ত্তা কিন্তু তাঁহার সহিত কোন কথা কহিলেন না। রামঠাকুর কর্ত্তার পশ্চাৎ-পশ্চাৎ বৈঠকখানার উপর আসিলেন। কাছারীর কাপড় ছাড়িয়া কর্ত্তা অন্দরে জল খাইতে গেলেন। ফিরিয়া আসিয়া, তাকিয়া ঠেস্ দিয়া বসিলে, ব্রাহ্মণ-রামঠাকুর, কায়স্থ-কর্ত্তার ঠিক পদপ্রান্তে গিয়া উপবেশন করিলেন। কর্ত্তা তথাচ কোন কথা কহিলেন না। তখন রাম-ঠাকুরের পেট ফুলিতে লাগিল।

কিছুক্ষণ পরে কর্ত্তা ভাঙ্গা-ভাঙ্গা-সুরে বলি-লেন, "ঠাকুর-মোশাই! আমার কপালে হাত দিয়া দেখ'ত, গরম হয়েচে কি না?"

রামঠাকুর কপালে হাত না দিতে-দিতেই বলিয়া উঠিলেন, "উঃ, খুব গরম দেখ্‌চি যে! ভয়ঙ্কর গরম!"

বাস্তবিক তখন কর্ত্তার মাথা বা কপাল তাদৃশ গরম ছিল না। বৃদ্ধবয়সে, সন্ধ্যাকালে, দুর্ভাবনার

সময় যেরূপ স্বাভাবিক একটু ঈষৎ গরম হয়, সেইরূপই হইয়াছিল। তবে রামঠাকুর এরূপ অত্যধিক গরমের কথা বলিলেন কেন?

রামঠাকুর কর্ত্তার হৃদয় বুঝিতেন। কর্ত্তার অভিপ্রায় ছিল, তাঁহার কপালটাকে এ-সময় সকলে গরম বলুক। কাজেই রামঠাকুর, কপাল গরম না হইলেও, উহাকে গরম বলা একান্ত কর্ত্তব্য বলিয়া বিবেচনা করেন। বিশেষ, কর্ত্তা যদি বলেন, আমার অমুক অসুখ করিয়াছে;—তদুত্তরে কেহ যদি প্রতিবাদ করিয়া বলেন, "না, ও কিছু নয়,—আপনি বেশ আছেন";—তাঁহা হইলে কর্ত্তা প্রকৃতই দুঃখিত হন, কখন বা রাগও করিয়া থাকেন।

কপালটী ভয়ঙ্কর গরম সাব্যস্থ হইলে, কর্ত্তা আবার বলিলেন, "আমার বুকটা খুব জ্বালা করিতেছে, বোধ হয় আজ ভারি অম্বল হয়েছে।"

রামঠাকুর অমনি কর্ত্তার বুকে হাত বুলাইয়া বলিলেন, "হাঁ, বটে, বুকটা খুবই জ্বালা করিতেছে;—এত অম্বল হ'লো কিসে?"

ঠাকুরদাদার অম্বলের অসুখ।



কর্ত্তা। আজ দ্বিপ্রহরে গুরুপাক জিনিষ ভোজন হয়েছে,—

রামঠাকুর। আপনি খেলেন কেন? আপনি গিন্নীর কথা শুনেন কেন? আহা! গৃহিণী নন্ ত—যেন সাক্ষাৎ ভগবতী! গৃহিণীর গুণেই সংসার! আমি বাড়ীর ভিতর খেতে ব'স্‌লে, গিন্নী বামুনকে ব'লে দেন, "ঠাকুরের পাতে আরও সন্দেস দে, আরও সন্দেস দে!" আমি খেতে পার্‌বো না, তবু গিন্নী ছাড়্‌বেন না। আহা! এমনি তাঁর লোকের প্রতি স্নেহ-যত্ন।

কর্ত্তা এ-সব কথার কোন উত্তর না দিয়া বলিলেন, "দেখ, ঠাকুর-মোশাই! আজ বড় অসুখ হয়েছে—"

রামঠাকুর। (বিস্ময়ে) বলেন কি? বলেন কি? ছিরাম কবিরাজকে ডেকে আন্‌ব নাকি? চাদর লইব নাকি? অসুখইত বটে,—তাই'ত!—ঘোরতর অসুখ!

কর্ত্তা। না, এখন আর কবিরাজ ডাকিতে

হইবে না। একটু ঘুমাইলেই সারিতে পারে। একবার ঘুমাইবার চেষ্টা দেখি,—

এ কথা শুনিয়া রামঠাকুর বড়ই বিষণ্ণ হইলেন। তাঁহার ইচ্ছা ছিল, বড়কর্ত্তার অসুখ হইয়াছে,—দেওয়ানজীর অম্বলে প্রাণ যায়-যায় হইয়াছে;—এই ব্যাপার লইয়া অন্তত রাত্রি দুই প্রহর পর্য্যন্ত তিনি একটা হাঁকাহাঁকি ডাকাডাকি করিবেন। কবিরাজ আসিলে, তাঁহার নিকট হইতে বল-বৃদ্ধির একটী বটিকা লইয়া তিনি নিজে খাইবেন। অন্দরের দ্বারে একবার দৌড়িয়া গিয়া গিন্নীকে উদ্দেশ করিয়া সংবাদ দিবেন, "কর্ত্তার অসুখ একটু কমিয়াছে, কবিরাজ আসিয়া ঔষধ দিয়াছেন, কোন চিন্তা নাই।"—কিন্তু ইহার মধ্যে কোন কামনাই পূর্ণ হইল না।

দুঃখের উপর দুঃখ। কর্ত্তা যদি ঘুমাইয়া পড়েন, তাহা হইলে ত ভোলা-ময়রার কথা, মনোমোহিনী ময়রাণীর কাহিনী, দোকানে চাবি ভাঙ্গা, সন্দেস খাওয়া—এ-সব কথা ত কিছুই

উত্থাপন করা হইল না! না জানি, কি অশুভ-ক্ষণেই অদ্য যাত্রা করিয়াছিলাম। বারবেলায় কি বাহির হইয়াছিলাম?—

রবৌ বর্জ্জ্যং চতুঃপঞ্চ
সোমে সপ্তদ্বয়ং তথা।

তাহাও নহে! বোধ হয় যাত্রাকালে কেহ হাঁচিয়া থাকিবে! অথবা পথে ধোবা দেখিয়া থাকিব!

রামঠাকুর এইরূপ চিন্তা করিতেছেন,—এমন সময় কর্ত্তা আবার বলিলেন, "ঠাকুর-মোশাই! তুমি যাবার সময় চাকরদিগে ব'লে যাওত, আমার কাছে যেন কোন লোকজন আজ না আসে। কেহ জিজ্ঞাসিলে চাকররা যেন বলে 'কর্ত্তার অম্বলে বুকজ্বালা ক'রে অসুখ হয়েছে, তাই তিনি ঘুমিয়েছেন।'"

রামঠাকুর। হঠাৎ এমন অসুখটা কিসে হলো?

কর্ত্তা, সে কথার কোন উত্তর না দিয়া বলিলেন, "যদি কালাচাঁদ আসে, তবে তাকে না হয় আমার কাছে পাঠিয়ে দিতে ব'লো।"

রামঠাকুর ভাবিতে লাগিলেন, "তাই'ত!—গতিক কি?—আমাকেও উঠিয়ে দিতেছেন!—আস্‌বে কি না সেই কালাচাঁদটা?—সেটার সঙ্গে এত ভাব কিসে হ'লো?—"

কর্ত্তাকে কোন বিষয়ে সাক্ষাৎ-সম্বন্ধে প্রশ্ন করিবার তাদৃশ ক্ষমতা রামঠাকুরের নাই। কাজেই তিনি কালাচাঁদ-সম্বন্ধিনী কোন কথা কর্ত্তাকে জিজ্ঞাসা করিতে সক্ষম হইলেন না।



## দ্বিতীয় পরিচ্ছেদ।

রামঠাকুর কি করেন,—উঠিয়া যাইতেই বাধ্য হইলেন। তথাচ তিনি উঠিতে একটু বিলম্ব করিতে লাগিলেন।—ইচ্ছা,—যদি এইটুকু সময়ের মধ্যে কর্ত্তা তাঁহার সহিত আরও দুই একটী কথা কহেন। কর্ত্তা কিন্তু নীরবই হইয়া রহিলেন,—আর একটীও বাঙ্‌নিষ্পত্তি করিলেন না। তখন অগত্যা রামঠাকুর উঠিলেন,—দাঁড়াইলেন। এমনি ধীরে ধীরে আলস্যের সহিত দাঁড়াইলেন, যেন, দাঁড়াইতেও দুই মিনিট সময় লাগিল। তার পর, পদবিক্ষেপ। এই প্রথম পদক্ষেপেও বুঝি এক মিনিট সময় অতিবাহিত হইল। অনন্তর, মুখ ফিরাইয়া পশ্চাৎদিক্ সন্দর্শন। "শুন, ঠাকুর-মোশাই, শুন, বলি"—কর্ত্তা তাঁহাকে এই বলিয়া ডাকিবার উপক্রম করিতেছেন কি না, বুঝি ইহা দেখাই তাঁহার পশ্চাতে মুখ ফিরাইবার উদ্দেশ্য।

তদনন্তর এককালে দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ পদ-বিক্ষেপ। অতঃপর উঁকিঝুঁকি মারিয়া চারিদিকে দৃষ্টিপাত। দেখিতে দেখিতে রামঠাকুর উঠানে গিয়া পড়িলেন।

রামঠাকুর অবশেষে দেখিতে পাইলেন, কাঁধে চাদর ফেলিয়া দ্রুতপদে একটা লোক আসিতেছে।

রামঠাকুরকে কোন কথা কহিতে হইল না; সে লোকটা ঈষৎ দৌড়িয়া আসিয়া দড়াম্ করিয়া তাঁহার পদপ্রান্তে পড়িয়া, এই ভাবে কাতর কণ্ঠে, বলিল, "আপনারা আমায় রক্ষা করুন, আমি ধনে প্রাণে মরিলাম।"

রামঠাকুর। কেহে! ভোলানাথ নাকি? হাঁ—হাঁ, সব শুনেচি! একটু আস্তে কথা কও। কর্ত্তার বড় অম্বলের অসুখ করিয়াছে। বোধ হয়, তাঁর একটু নিদ্রা এসে থাক্‌বে।

ভোলানাথ। আজ্ঞে, আমি কত্তা-মোশায়েরই শরণ নিতে এসেচি। তিনিই দেশের রাজা,—

রামঠাকুরের চরণে ভোলানাথের পতন।



আমরা তাঁর সন্তান তুল্যি। তিনি না রাখলে, আমাদিগকে আর কে রাখ্‌বে?

রামঠাকুর। ঠিক,—ঠিক!

ভোলানাথ। আম্মি গরীব মানুষ; কোথা কি পাবো? কর্ত্তা মোশায়ের জন্যে এই আটটী টাকা নজর এনেচি। এই ক্ষুদ-কুঁড়ো কটী পান খেতে নিয়ে আমাকে রক্ষা কত্তে হবে।

এই বলিয়া ভোলানাথ ট্যাক্ হইতে টাকা খুলিয়া লইয়া হাতে রাখিল।

কর্ত্তা এতক্ষণ নয়নদ্বয় মুদ্রিত করিয়া নীরবে নিদ্রিত ছিলেন। টাকার শব্দ শুনিয়া জাগিলেন। চক্ষু চাহিয়া বলিলেন, "ভোলা নাকিরে!"

ভোলানাথ। আজ্ঞে, কর্ত্তা-মোশাই, আমাকে এ-যাত্রা রক্ষা কত্তে হবে।

এই বলিয়া ভোলানাথ কর্ত্তার নিকট পৌছিল।

কর্ত্তা। তোর কি হয়েচে?

ভোলানাথ। সে কথা আর কি বল্‌বো?

এই বলিয়া ভোলানাথের ক্রন্দন।

কর্ত্তা। বল্‌না কি হয়েচে? কেবল কাঁদ্‌লে কি হবে?

ভোলানাথ। আজ্ঞে, কাল রাত্রে কখন্‌ আমার দোকানে চুরি হয়েচে, তার আমি বাষ্প কিছুই জানি না। একখুলি রসগোল্লা চোরে খেয়েছে, একহাঁড়ী ক্ষীর খেয়েচে, আর বাক্সভেঙ্গে নগদ ৯৲ টাকা নিয়েচে।

কর্ত্তা। তোর বাক্সে কত টাকা ছিল?

ভোলানাথ। একষট্টি টাকা সাড়ে বার আনা ছিল।

কর্ত্তা। এ কি রকম কথা হ'লো? ৬১৸১০ টাকার মধ্যে চোর লইল ৯৲,—বাকী টাকা রাখিয়া গেল কেন?

ভোলানাথ। এই জন্যই ত আজ মারের চোটে আমার পিঠের চাম্‌ড়া উঠে গেছে! চোরে ৯৲ টাকা নিলে,—১০৲ টাকা নিলে না, কি ১৫৲ টাকা নিলে না, কি সব টাকাই নিলে না,—তার আমি কি কর্‌বো? চোরের মনের মৎলব আমি

কি ক'রে ব'ল্‌বো? কর্ত্তা-মোশাই! আপনি তো দেশের রাজা,—আপনিই এর্ বিচার করুন।

কর্ত্তা। আচ্ছা, তোর্ মার্ খেয়ে পিঠের চাম্‌ড়া গেল কেন?—তোকে মেলে কে?

ভোলানাথ। আজ্ঞে, এই, দারোগা-মোশাই মেলেন। তিনি ব'ল্লেন,—বল্ এখনি,—কে চুরি করেচে? না ব'ল্লে, এখনি তোকে কড়ীকাঠে টাঙ্গিয়ে তোর্ এক হাত জিব বা'র্ ক'রে ফেল্‌বো।

কর্ত্তা। তার পর কি হ'লো?

ভোলানাথ। আজ্ঞে, আমি তাঁকে বুঝিয়ে ব'ল্লাম,—'চোর কে,—তাই যদি আমি জান্‌বো, তবে আমি থানায় খবর দিতে আস্‌বো কেন? জান্‌লে,—একবারে চোরের টুঁটী ধরে এনে, তাকে জেলখানায় সাঁদ ক'রে দিতাম।' এই কথা শুনে, দারোগা-মোশাই আরও রাগ ক'রে বল্লেন, "ভোলা, তুই বেটা পাকা বদমাইস্,—সোজা কথায় বল্‌বি ত বল্, নইলে তোর্ পিঠে ২৫ জুতা লাগাবো।" এই কথা শুনে আমি ভয়ে কাঁপ্‌তে লাগ্‌লাম,—

যোড়হাতে দারোগা-মোশাইকে ব'ল্লাম, 'দোহাই খোদাবন্দ! আমায় রক্ষা করুন,—আমি এর ভাল মন্দ কিছুই জানি না।'

কর্ত্তা। তার পর—

ভোলানাথ। দারোগা-মোশাই আরও রাগ ক'রে খুব চেঁচিয়ে-চেঁচিয়ে বল্‌তে লাগ্‌লেন, "ভোলা! তুই ব্যাটা, ছেলে-ভুলুস্ কা'কে? নৌকা-ভাড়া ক'রে চোর এসে বাক্স-ভেঙ্গে ৯৲ টাকা নিয়ে গেল, আর ৫২৮/১০ টাকা তো-ব্যাটার জন্যে রেখে গেল—নয়?—ভোলা! তুই ন্যাকা বুঝুস্ কা'কে? নিশ্চয় তুই নিজে চুরি করেচিস্—নয়,—চোর তোর ঘরেই আছে?—চোরে চুরি কত্তে এলে, পাহারাওয়ালাদের কাছ থেকে সে কি আর ফিরে যেতে পাত্তো? এটা চুরি নয়,—যেন একটা রঙ-তামাসা পড়ে গেছে,—মার্ শালাকে!"

ভোলানাথ এইবার আওয়াজ একটু গম্ভীর করিল। ধীর-স্বরে সাধুভাষায় সম্বোধন করিয়া বলিতে লাগিল,—"দেওয়ানজী-মোশাই! আপনি

ধর্ম্মাবতার। ঐ উপরে ভগবান্, নীচে আপনি। আপনার কাছে আমি মিথ্যে কথা বল্‌বো না। দারোগা-মোশাই, একজন চৌকীদার দিয়ে, জুতো মেরে আমার পিঠ ছিড়ে দিয়েচেন! পিঠ ফেটে রক্ত পড়্‌তে লাগ্‌লো। তখন আমাকে রোদে বসিয়ে রাখ্‌লেন। আমি কি করি,—বেলা যখন তিতীয় পহর, তখন পাঁচটী টাকা দারোগা-মোশাইকে পান-খেতে দিয়ে তবে বাড়ী আস্‌তে পাই। দারোগা-মোশাই ব'লে দিয়েচেন, 'চোরের সন্ধান তোকে ক'রে দিতেই হবে!—যদি আজ একান্ত চোর না পা'স্, তবে কাল তোকে চোরকে সঙ্গে ক'রে নিয়ে আস্‌তেই হবে!' এ বিপদে আর কার কাছে যাবো?—তাই আপনার কাছে এসেচি,—আপনি ছিমধোসূদন,—আমাকে রক্ষা করুন।"

এই বলিয়া ভোলানাথ কর্ত্তার পদপ্রান্তে তাহার মস্তক ন্যস্ত করিল। কর্ত্তা বলিলেন, "ভোলা! ওঠ্, ওঠ—ভয় কি?"

ভোলানাথ আটটী টাকা কর্ত্তার বিছানায় রাখিয়া দিল।

কর্ত্তা বলিলেন, "ও—কি—ও ?—"

ভোলানাথ। আজ্ঞে, এই পান-খেতে যৎকিঞ্চিৎ নিয়ে এসেচি—

কর্ত্তা। টাকা তুই ফিরে নিয়ে যা,—টাকায় আমার কাজ কি ? হেঁরে ভোলা ! তোকে কি আর আমায় টাকা দিতে হয় ?—

ভোলানাথ। (যোড়-হাতে) আজ্ঞে, আপোনার ছিচরণ মনে করে এই ক্ষুদ-কুঁড়ো-কটী এনেচি,—এ আপনাকে নিতেই হবে—

কর্ত্তা। ওরে ভোলা ! তুই আগে খালাস হ',—তারপর আমাকে না হয়,—দুসের সন্দেস দিস্,—টাকা এখন ফিরে নিয়ে যা—

ভোলানাথ। আজ্ঞে, হুজুর ! ছোট ধামি ক'রে আজ আড়াইসের সন্দেস আপনার জন্যে আন্‌ছিলেম,—বাঁ-কাঁধে ধামিটী বসানো ছিল, সন্ধ্যে তখন হয়ে গেচে,—ঠিক বারোন্দোয়ারির কাছে,

একটা লোক পেছুপেছু এসে ধামিটী তুলে নিয়েই দৌড় মার্‌লে! আমার মুখ দিয়ে আর কোন কথা বেরুল না,—আমি অম্‌নি 'থ' হ'য়ে দাঁড়িয়ে রইলেম্।

কর্ত্তা। বলিস্ কিরে? সত্য না কি?—

ভোলানাথ। দেওয়ানজী-মোশাই! এ চূণের ঘরে আমি মিথ্যে কথা বল্‌বো না,—আমি লজ্জায় ও ভয়ে এতক্ষণ এ কথা বলি নাই। দারোগা-মোশাই যদি শোনেন, তা'হলে বোল্‌বেন,—তুই এ চোরটাকেও ধ'রে নিয়ে আয়্।

কর্ত্তা। সন্দেসের ধামি তুলে নেবার পর, তুই কি কোন কথা কইলি না?—

ভোলানাথ। আজ্ঞে, একটু পরে, আমি চেঁচিয়ে উঠ্‌লেম,—'চোর! চোর! ঐ সন্দেস নিয়ে যায়, —সন্দেস নিয়ে যায়।' সে চোরটা, ঠিক যেন যমদূতের মত। হি-হি ক'রে একটা বিতিকিচ্ছি হেসে, বাঘের মত লাফ দিতে দিতে, পাশের গলির ভিতর ঢুকে গেল।

কর্ত্তা। আশ্চর্য্য কাণ্ড বটে। সন্ধ্যাবেলা সদর-রাস্তায় ডাকাতি!! লোকের রাস্তা-চলা ভার হলো দেখ্‌চি।

ভোলানাথ। লোকের আর কি হচ্চে? আমারই উপর শনির দিষ্টি পড়েচে,—কাল রাত্রে আমারই ঘরে চুরি হলো, আজ রাত্রে আমার হাতথেকে সন্দেসের ধামি তুলে নিয়ে গেল। এই দেখুন্‌না, দেওয়ানজী-মোশাই!—হুগলী সহরের মধ্যে আর কার কি হয়েচে?

রামঠাকুর এতক্ষণ নীরব ছিলেন। তিনি পুলকে পূর্ণ হইয়া, একান্তমনে, এই গুরুগল্প শুনিতেছিলেন। কিন্তু তিনি আর থাকিতে পারিলেন না,—বলিয়া উঠিলেন, আচ্ছা, কর্ত্তা-মোশাই! একটা মজা দেখেচেন,—সন্দেসই কেবল চুরি হচ্চে!! টাকাকড়ি গেল,—সোণা-দানা গেল,—চুরি হচ্চে কেবল ক্ষীর, সন্দেস, আর রসগোল্লা! যেন রঙ্গরসের তরঙ্গ-বয়ে চলেচে। এটা চুরি নয়,—ঠিক যেন শালা-ভগিনীপতির তামাসা আরম্ভ

হয়েচে!—ভোলানাথ! তুমি ঠিক্ ব'লো, এর ভিতর গুপ্ত রহস্য আছে কি না? কর্ত্তার কাছে সে সব কথা বল্‌তে দোষ নাই!—আর এখানেই বা অন্য কে আছে?

এইরূপ কথা কহিতে পাইয়া, রামঠাকুরের অন্তরে আর আনন্দ-রস ধরে না,—যেন উপ্‌চিয়া উঠিবার উপক্রম হইল। যিনি পলকার্দ্ধ-কালের জন্য বসিবার তিলার্দ্ধ মাত্রও স্থান প্রাপ্ত হন নাই, এক্ষণে তিনিই এককাঠা-প্রমাণ স্থান-জুড়িয়া বসিয়া অনন্ত সময় প্রাপ্ত হইলেন;—তাঁহার আনন্দ হইবে না ত কি? যিনি হৃত-সর্ব্বস্ব, অবমানিত হইয়া বিতাড়িত হইতেছিলেন, তিনিই এখন রাজ-রাজেশ্বর হইয়া সর্ব্বসুখভোগ করিতে লাগিলেন;—তাঁহার আনন্দ হইবে না ত কি?

ভোলানাথ, রামঠাকুরের কথায় যোড়-হাতে উত্তর দিল,—"আজ্ঞে, আমি গরীব-মানুষ;—আমার শালাও নাই, ভগ্‌গিন-পো'তও নাই! ঠাকুর-মোশাই! আমি কিছুই জানি না!—

আমি আপ্‌নাদের শরণ নিয়েচি, আমাকে রক্ষা করুন!”

রামঠাকুর। তুমি আমার কাছে মিথ্যা ব’লো না!—আমি সব জানি। তার আর লজ্জা কি?—খুলে বল,—কোন ভয় নেই!

ভোলানাথ। (ম্লানমুখে) ঠাকুর-মোশাই! আমি সত্যিই বল্‌চি—আমি ভাল মন্দ কিছুই জানি না।—আমি বড় গরীব!

ভোলানাথের চক্ষু দিয়া টস্‌-টস্‌ জল পড়িতে লাগিল। ভোলানাথের ভাবনা হইল, এ-যাত্রা বুঝি আর উদ্ধার নাই! আমি বুঝি ধনে প্রাণে মজিলাম! ও-বেলা দারোগা আমায় আধ-মারা করেচেন! এ-বেলা, রামঠাকুরও ঠিক সেই সুরে কথা আরম্ভ করেচেন। এখানেও কি আমাকে শেষে মারখেতে হবে?

ব্যাপার কথঞ্চিৎ বুঝিতে পারিয়া, কর্ত্তা বলিলেন, “ভোলা! তুই আজ ঘর যা! তোর কোন ভয় নাই। আমার বড় অসুখ করেচে—”

ভোলানাথ। আজ্ঞে, আমি তবে চল্‌লাম! কিন্তু এ গরীবকে ভুল্‌বেন না! আমি বড় গরীব! আমার কেউ নাই!

ভোলানাথ উঠিবার উপক্রম করিল। কর্ত্তা কহিলেন, "টাকা রেখে যাচ্চ যে!"

ভোলানাথ দন্ত বাহির করিয়া কাতরস্বরে কহিল,—"আজ্ঞে—আজ্ঞে!—উটী গরীবকে মাপ কর্‌তে হবে! টাকা আমি এ রাজ-কাছারি থেকে নিয়ে যেতে পার্‌বো না—"

কর্ত্তা। ওরে পাগল! তুই আগে খালাস হ'; তা, দেখে আমার আহ্লাদ হোক্। তার পর বিশ পঁচিশ টাকা খরচ ক'রে ৺ মদনমোহনের এক-দিন মোচ্ছব দেওয়া যাবে।

ভোলানাথ। আজ্ঞে! তবে ঠাকুরের মোচ্ছবের জন্য এখন ৮৲ টাকা রৈল। কাল সকালে আর ১২৲ টাকা আন্‌বো। তা,—এসবই আপনার কাছে গচ্ছিত থাকবে।

কর্ত্তা 'আর' কোন কথা কহিলেন না।

ভোলানাথ স্বগৃহে প্রস্থান করিল। রামঠাকুর ক্ষুব্ধ হইয়া ভাবিতে লাগিলেন, "তাই'ত—ভোলাবেটাও পালালো! এখন করি কি? উপায় কি?"

বাস্তবিকই রামঠাকুরের বিশেষ কষ্ট হইয়াছিল। দীনদরিদ্রের হস্তে হঠাৎ একটী সাত-রাজার ধন মাণিক আসিল; কিন্তু অর্দ্ধদণ্ডপরে সে মাণিকটী উড়িয়া পলাইল। রামঠাকুরের অবস্থা ঠিক তদ্রূপ। ইহাতে তাঁহার কষ্ট না হইবে কেন?

কর্ত্তা কহিলেন, "ঠাকুর-মোশাই! তবে তুমি যাও।—চাকরদিগে সে কথাটা বলে যেয়ো—"

রামঠাকুরের একটু যেন অভিমান হইল। তিনি আর বাক্যব্যয় না করিয়া শীঘ্র প্রস্থান করিলেন।

শ্রীকৃষ্ণ-ঠাকুরদাদার উপর শ্রীরাধা-রামঠাকুরের যেন দুর্জ্জয় মান উপস্থিত হইল। বৃন্দাবন-বিলাসিনী শ্রীমতী-ঠাকুর-মোশাই এতক্ষণ বাঁকা বংশীধর শ্রীযুক্ত হরিতারণ দত্তকে একমুহূর্ত্ত না দেখিলে বাঁচিতেছিলেন না,—কিন্তু যাই অভিমান উপ-

জিল, অমনি কৃষ্ণপ্রেম ত্যাগ করিয়া দ্রুতপদে পলায়ন করিলেন।

একটা চাকর কর্ত্তাকে দেখিতে আসিল। কর্ত্তা বলিলেন, "প্রদীপটা নিবাইয়া দিয়া কপাট বন্ধ করিয়া যাও।"

কার্য্য, কথানুযায়ী সম্পন্ন হইল।



## তৃতীয় পরিচ্ছেদ।

কেহ যেন মনে না করেন, কর্ত্তার প্রকৃতই আজ অম্বলে বুকজ্বালা করিতেছে। কর্ত্তা বিকারী-রোগীর ন্যায় আড়ষ্ট হইয়া শুইয়া আছেন বটে, কিন্তু ইহা জ্বর-বিকার নহে। পণ্ডিতগণ ইহাকে মানস-বিকার কহিয়া থাকেন। বৈদ্যশাস্ত্রের মতে এ রোগের প্রকৃতি বড়ই ভয়ঙ্করী। জ্বর-বিকারের ঔষধ আছে, কিন্তু এ-বিকারের ঔষধ নাই।

মানস-বিকারে রোগী শীঘ্র প্রাণে মরে না বটে, কিন্তু অষ্টপ্রহর যন্ত্রণায় অস্থির হয়। কিছুতেই সুখ নাই, স্বস্তি নাই, সব শূন্যাকার। কাহারও সহিত কথা কহিতে বা কাহারও কথা শুনিতে, ভাল লাগে না। প্রিয়জন বিরক্তিভাজন হয়। অঙ্গে চন্দন লেপিলে, গাত্রদাহ উপস্থিত হয়। ক্ষুধা-মান্দ্য হয়। পিপাসা বৃদ্ধি হয়। কণ্ঠ শুষ্ক হয়। বুক ধড়্ধড়্ করে। রাত্রে অনিদ্রা ঘটে। মাথা ঘুরিতে থাকে। মন ত্রাস-যুক্ত হয়। ইচ্ছা

হয়, মাটীতে মুখ গুঁজিয়া, চোখ বুজিয়া, চুপ করিয়া কেবল পড়িয়া থাকি, আর ভাবি। কিন্তু তাহাতেও সুখ নাই। প্রাণ কেমন আইঢাই-ছট্‌ফট্‌ করে। তখন মনে হয়, বুঝি গড়াগড়ি দিলেই ভাল থাকিব।

এইরূপ যন্ত্রণায় কাল কাটিতে থাকে। সহজে মৃত্যু হয় না। যেন তুষানলে অঙ্গ অল্পে অল্পে ধীকি-ধীকি পুড়িতে থাকে।

শ্রীযুক্ত রায় হরিতারণ দত্ত বাহাদুর—দেওয়ান-মহাশয়ের মানস-বিকার অদ্য কতমাত্রায় উঠিয়াছে, তাহা সু-সূক্ষ্মরূপে সু-পরীক্ষা করিয়া দেখা নাই-ই হউক, মোদ্দা তিনি এ-পাশ ও-পাশ ছট্‌ফট্‌ করিতেছেন।

এতই যদি তাঁর কষ্ট, তবে তিনি ভোলা-ময়রার সহিত কথা কহিলেন কেন? সুহৃদপ্রবর রাম-ঠাকুরকেও যিনি কাছে বসিতে দিলেন না, তিনি ভোলা-ময়রার সঙ্গে অর্দ্ধদণ্ডের অধিক কাল বাক্যালাপ করিলেন কেন?

রামচন্দ্রের সীতা, 'প্রাণেভ্যোপি গরীয়সী'। দেওয়ানজীর টাকা—প্রাণেভ্যোপি গরীয়সী। বালক-বয়স হইতেই তিনি পয়সা ভাল বাসিতেন। আম-রুল শাকের রস দিয়া মাজিয়া-ঘষিয়া, ময়লা-পয়সাকে তিনি চক্‌চকে করিতেন। ঝক্‌ঝকে রগ্‌রগে টাকা ভিন্ন, অপরিষ্কার টাকা তিনি কাহারও নিকট হইতে লইতেন না। কোথাও টাকার ঝুন্‌ঝুন্‌ শব্দ হইলে সেই দিকে কাণ পাতিয়া থাকিতেন;—প্রেমিকের নিকট অপ্সরা-কন্যার নূপুর-নিক্কণের ন্যায়, সে ধ্বনি তাঁহার নিকট সুমধুর, সুন্দর, সুখদ বোধ হইত।

ভোলাময়রা প্রথম যখন রামঠাকুরের সহিত কথাবার্ত্তা কয়, কাতর হইয়া 'রক্ষা কর, রক্ষা কর' —ইত্যাকার শব্দ করে, কর্ত্তা তখন চক্ষু মুদ্রিত করিয়া বোধ হয় নিদ্রিতই ছিলেন,—বোধ হয় নিদ্রাবস্থাতে বড়ই বিরক্ত হইতেছিলেন। কিন্তু টাকার শব্দে এবং টাকার কথায় তাঁহার নিদ্রা ভাঙ্গিল, নয়নদ্বয় উন্মীলিত হইল। তখন ভোলা-

নাথের সকল কথাই, তাহার কর্ণে সুধা বর্ষণ করিতে লাগিল। ভোলানাথের মূর্ত্তি তাঁহার চক্ষে রতিপতি কামের ন্যায় কমনীয় বোধ হইতে লাগিল। এত যে যন্ত্রণা, এরূপ যে সহস্র বিছার দংশন,—কিছু ক্ষণের জন্য কর্ত্তা বোধ হয় সমস্তই বিস্মৃত হইলেন। একটী হউক, আধটী হউক, লক্ষ হউক, কোটী হউক,—তাহাতে কিছু ক্ষতিবৃদ্ধি নাই,—টাকা-জিনিসটাই তাঁহার পক্ষে সর্ব্ব-ব্যাধি-হর, সর্ব্ব-সুখাকর, এবং প্রাণাপেক্ষা প্রিয়তর সামগ্রী।

ভোলাময়রা চলিয়া গেলে কাজেই কর্ত্তা আবার এপাশ ওপাশ ছট্‌ফট্‌ করিতে লাগিলেন।

ব্যাধির কারণ কি?—কিসে হঠাৎ এরূপ নিদারুণ মানস-বিকার উপস্থিত হইল।

ব্যাধির কারণ,—কালাচাঁদ।



এ বিষয়ে প্রথমে ততটা লক্ষ্য রাখেন না। যতই আহার-কার্য্য শেষ হইতে থাকে, ততই দর্শকের ভোজনকারীর পাতের প্রতি অধিক দৃষ্টি পড়ে। তখন, দর্শকমণ্ডলী মধ্যে—"পাতে আরও দাও, আরও দাও"—এইরূপ ধ্বনি উঠে। এই, শেষকালে যিনি অধিক খাইতে সক্ষম হন, তাঁহারই নাম বাজিয়া যায়। কালাচাঁদও এইরূপ নীতির পক্ষপাতী ছিলেন। তিনি অন্যের বাড়ী পঙক্তি-ভোজনে খাইতে বসিলে, প্রথম হইতে একটু হাত রাখিয়া খাইতেন। শেষে হাত দেখাইতেন! যখন অন্য সকলের ভোজন শেষ হইয়াছে, কালাচাঁদের খাওয়া তখনই শীঘ্রহস্তে—হুহু শব্দে চলিতেছে! বহু লোকে চিত্রার্পিতের ন্যায় অনিমিষলোচনে তাহা দেখিতেছেন। চারিদিক হইতে 'বাহবা' পড়িতেছে। কালাচাঁদ মনে মনে বলিতেছেন,—'কেমন ঠকাইয়াছি! প্রথমে না খাইয়া, শেষে কেবল কসরৎ দেখাইতেছি।'

এইরূপ কৌশল ব্যতীত, আরও দু-একটা

তুক্‌তাক্ ছিল। আহার করিতে আসিবার পূর্ব্বে তিনি এমন কোন প্রক্রিয়া সাধন করিতেন,—যদ্দ্বারা তাঁহার ক্ষুধা খুব প্রবলা হইত। আহারের চব্বিশ-ঘণ্টা পূর্ব্বে সংবাদ পাইলেই, কালাচাঁদের ঐরূপ প্রক্রিয়ার অনুষ্ঠানে সবিশেষ সুবিধা ঘটিত।

একেত কালাচাঁদ একজন প্রকৃতই 'খাইয়ে' পুরুষ,—তাহার উপর ঐ কৌশল এবং প্রক্রিয়া,—এবং সেই সঙ্গে প্রাণপণ যত্ন ও চেষ্টা,—সুতরাং কালাচাঁদের ভোজন যে, বিরাট বিভীষণ ভোজন হইবে, তাহাতে আর বিচিত্র কি ?

এক ঢিলে দুইটী পাখী মরিত। কালাচাঁদের রসনারও তৃপ্তিসাধন হইত,—এবং লোকরঞ্জন-রূপ যে, তাঁহার গভীর উদ্দেশ্য, তাহাও সুসিদ্ধ হইত!

কালাচাঁদ যেখানেই প্রভাতে বেড়াইতে যাউন,—বাসায় ফিরিবার সময়, একবার ঠাকুরদাদার বাসা হইয়া তাঁহাকে আসিতেই হইবে। সেখানে প্রত্যহ 'হাজিরা' লেখান চাই! যেদিন অধিক

বেলা হইত, সেদিন ঠাকুরদাদার পদযুগলে একটী প্রণাম করিয়াই তিনি চলিয়া আসিতেন।

পথে এক এক দিন একটু আধটু গোলযোগও ঘটিত। অর্থাৎ, পতিতপাবন পরামাণিক, কালাচাঁদকে পথে দেখিলেই দৌড়িয়া পলাইত। তখন পতিত আর পেছু-পানে চাহিত না, ঊর্দ্ধশ্বাসে লম্বালম্ফে ছুটিত! কালাচাঁদও, গলা-খেঁকারি দিতে-দিতে পতিতের পশ্চাৎ পশ্চাৎ হন্ হন্ চলিতেন। এক এক দিন ব্যাপার কিছু গুরুতর হইত। এক পথ দিয়া কালাচাঁদ আসিতেছেন;—পতিত, তাহা দেখিয়া, ঠিক তাহার বিপরীত পথ ধরিল। কালাচাঁদ অমনি দ্রুতপদে অন্য এক সোজা পথ দিয়া, পতিত যে পথে গিয়া পড়িবে, ঠিক সেই পথের মোড়ে আগে আসিয়া ঈষৎ প্রচ্ছন্নভাবে দাঁড়াইলেন। যাই পতিত সেই মোড়ে আসিল, অমনি কালাচাঁদ অন্তরাল হইতে বাহির হইয়া, পতিতের মুখের কাছে হাত-তালি দিয়া "হো-হো" শব্দ করিয়া উঠিলেন। তখন পতিত ভয়বিহ্বল

হইয়া "বাপ্! বাপ্" রবে দৌড়িয়া পলাইল। কালাচাঁদ হাসিতে হাসিতে অন্য পথ দিয়া বাসায় চলিয়া আসিলেন।

কালাচাঁদ সন্ধ্যার সময় বড়-একটা বাসা হইতে বাহির হইতেন না। বাসায় বসিয়া একাগ্র-মনে কখন পড়িতেন, কখন লিখিতেন। কখন বা আবাস-বাটীর সংলগ্ন পুষ্পোদ্যানে মৃদুল-সান্ধ্য-সমীরণ সেবন করিতে করিতে, ফুল-সৌরভে মোহিত হইয়া আপন-মনে বিচরণ করিতেন,—অথবা মালা-গাঁথিবার জন্য পুষ্পচয়নে ব্যাপৃত থাকিতেন। কোন দিন বা নিকটবর্ত্তী গঙ্গাতীরে বসিয়া জ্যোৎস্না-জড়িত গঙ্গার তরঙ্গমালা গণনা করিতেন। তবে এরূপ শুনা গিয়াছে,—কালাচাঁদ এক-আধ দিন, গোপনে, সকলে ঘুমাইলে, রাত্রি প্রায় দ্বিপ্রহরের পর বাসা হইতে বহির্গত হইয়া কোথায় চলিয়া যাইতেন; পর দিন প্রাতে আবার বাসায় ফিরিয়া আসিতেন।

চাকুরি হওয়ার এক মাস পরে কালাচাঁদ

পোষ্ট-মাষ্টার সাহেবের নিকট এক মৌখিক দরখাস্ত করিলেন। দরখাস্তের মর্ম্ম এই,—"আমি একবার মামার বাড়ী যাইব। চারি দিনের ছুটী চাই।" এই ছুটী প্রার্থনার তিন দিন পূর্ব্বে, কালাচাঁদ সাহেবকে দুইটী পাঁঠা, তদুপযুক্ত ঘি-মসলা, দশ সের আটা এবং পাঁচ সের রসগোল্লা উপঢৌকন পাঠাইয়াছিলেন। সুতরাং দরখাস্ত করিবামাত্র ছুটী মঞ্জুর হইল।

কালাচাঁদ সেই দিন রাত্রেই হৃষ্টচিত্তে মামার বাড়ী যাত্রা করিলেন।



## সপ্তম পরিচ্ছেদ।

কালাচাঁদ যখন কারাগারে অবস্থিতি করিতেন, তখন তাঁহার অনেক পাকা, ওস্তাদ ডাকাইতের সহিত আলাপ-পরিচয় হইয়াছিল। তাহাদের নিকট হইতে তিনি সাপ-ধরা এবং বশীকরণ প্রভৃতি অনেকরূপ উৎকট-ব্যাপারের মন্ত্র-তন্ত্র-ঔষধাদি শিখিয়াছিলেন।

কালাচাঁদকে সহসা সহজে কেহ ডাকাত বলিয়া চিনিতে না পারে,—এইজন্য তিনি পোষ্টাফীসের চাকুরি গ্রহণ করেন। ঘোমটা দিয়া বেশ্যা সতী সাজে। চাকুরি-রূপ পর্দ্দার ভিতর থাকিয়া কালাচাঁদ সাধু সাজিলেন।

কালাচাঁদ বাহিরে সাধু হইলেন বটে, ভিতরে কিন্তু পূর্ণমাত্রায় ডাকাত রহিলেন। চুরি-ব্যবসা কিসে উত্তমরূপে চলে, ইহাই তখন তাঁহার চিন্তার একমাত্র বিষয় হইল।

একা ডাকাতি করিব, না দল বাঁধিব? একমাত্র স্বত্বাধিকারী হইব, না ইংরেজী-মতে জয়ণ্ট-ষ্টক-কোম্পানী-লিমিটেড খুলিব? ব্যবসাটা কি এইরূপ নামেই চলিবে,—"দত্ত এণ্ড কোং লিমিটেড্?" দল বাঁধিলে যোদ্দা গোল ঢের! কিন্তু একা ব্যবসা চালাইলেও ত, সঙ্গে দুই চারি জন মুটে-গোছ লোক আবশ্যক হইবে। সুতরাং মাহিনা দিয়া লোক ত রাখিতেই হইতেছে! কিন্তু মাহিনা দিয়া লোক রাখিলে ভাল কাজ করিবে কি? যে কাজে সঙ্কটে প্রাণ পর্য্যন্ত বিনষ্ট হইতে পারে, সে কাজে বেতনভুক্ কর্ম্মচারী লইলে সুবিধা হইবে কি? মাসিক পাঁচ টাকা মাহিনার লোভে কে বল প্রাণের মায়া ছাড়িবে? প্রাণের ন্যায় প্রিয়তম বস্তু সংসারে আর কি আছে?

তবে কি দল বাঁধাই সুযুক্তি? দলস্থ প্রত্যেক লোককেই এ ব্যবসার অংশীদার করিয়া লইব! অংশীদার হইলে, ব্যবসার উন্নতির জন্য, সকলেই প্রাণপণে কাজ করিবে। সুতরাং ব্যবসাও শীঘ্র

ফলাও হইয়া পড়িবে, এবং লাভও প্রচুর হইবে।

কিন্তু মাহিনার লোক-দ্বারা কি একবারেই কাজ অচল হইবে? এই ত শত-শত সহস্র-সহস্র সিপাহী,—কেবল মাসিক ছয় বা সাত টাকার জন্য ইংরেজরাজের গোলাম হইয়াছে,—শীত-বর্ষা-গ্রীষ্মে,—কালাকাল বিচার না করিয়া, যখন-তখন মরুভূমি, পর্ব্বত, সমুদ্র লঙ্ঘন করিতেছে,—ইংরেজ-সেনাপতির ইঙ্গিতমাত্রে অমনি রণভূমে আত্মপ্রাণ বলি দিতেছে! আমিও না হয় ৭৲ টাকা মাসিক মাহিনা দিব,—৭৲ টাকা কেন, মাসিক ১৪৲ টাকা মাহিনা দিব,—আমার কর্ম্মচারীগণ কি আমার কার্য্যে প্রাণ বিসর্জ্জন করিবে না?

কোন্ পথ অবলম্বনীয়? কিছুই ত বুঝিতে পারিতেছি না!—কিছুই ত স্থির করিতে সক্ষম হইতেছি না!

আরও একটা ভাবনার বিষয় আছে। এ ব্যবসা গোপনে, না প্রকাশ্যে চালাইব? আমার ত একবার

মনে হইতেছে, গোপনে,—প্রচ্ছন্নভাবে কার্য্য করাই সুযুক্তি! পোষ্টাফীসের ছোট-কেরাণী হইয়া বেশ মজায় থাকিব,—আর, নিশীথে ব্যবসাটী, অন্যের অগোচরে, উত্তমরূপে চালাইব! কেহ জানিবে না, বুঝিবে না, ধরিবে না! একপক্ষে আমি লোক-লোচন-পথে দিবসে দিব্য ভদ্রলোক হইয়া বেড়াইব; অন্যপক্ষে আমি নিশাকালে দিগ্বিজয়ী দস্যুরাজ হইয়া বিচরণ করিব। এরূপস্থলে আমার কার্য্যাকার্য্যের বিষয় পুলিস জানিবে না, প্রতিবেশীগণ জানিবে না, সহরবাসী কেহই জানিবে না। বড়ই সুন্দর কৌশল!

কিন্তু এক দোষ। দুর্ব্বল ব্যক্তিই গোপনে কাজ করিতে চায়। ভয়কম্পিত হইয়া লুকাইয়া কার্য্য করিলে মনুষ্যত্ব নষ্ট হয়। আমি কখনই কাপুরুষের ন্যায়, ক্লীবের ন্যায়, কর্ম্ম করিতে সক্ষম হইব না! আমি লজ্জাশীলা কুলবধূর ন্যায় কেরাণী-গিরিরূপ ঘোমটার ভিতর থাকিতে চাহি না। আমি এরূপ আত্ম-বঞ্চনা করিতে পারিব না। আমি কি

যাত্রার দলের সঙ, না বহুরূপী? ছি ছি! "নাম কি?"—কেহ জিজ্ঞাসিলে, তাহা বলিতে পারিব না! পিতার নাম জিজ্ঞাসিলেই বা কি বলিব?—এই হতভাগ্য কালাচাঁদকে তদীয় স্বর্গীয় পিতৃদেবের পবিত্র মধুর নাম উচ্চকণ্ঠে উচ্চারণ করিতেও কি কুণ্ঠিত হইতে হইবে? পিতৃদেবকে কখন চক্ষে দেখি নাই, বাপ যে কেমন বস্তু তাহা কখন বুঝি নাই,—ইহজীবনে পিতা বলিয়া কাহাকেও সম্বোধন করিতে পাই নাই,—সেই পরমপূজনীয় জন্মদাতা পিতার নামটী পর্য্যন্ত আমি মুখে আনিতে পারিব না!—ইহা অপেক্ষা আর অধিক মর্ম্মযাতনার কথা কি আছে?

যাহা ঘটিবার তাহা ঘটুক,—আমি স্বনাম ঘোষণা-পূর্ব্বক প্রকাশ্যে ব্যবসা চালাইব। নিবিড় অরণ্যে বা গিরি-গুহায় আশ্রয় লইব! যথা-সময়ে নগরে-নগরে, গ্রামে-গ্রামে প্রকাশ্য ব্যবসা চালাইয়া, আবার অরণ্যে আসিয়া বাস করিব! এমন নিভৃত ভূখণ্ডে অবস্থিতি করিব যে, পঞ্চাশ বৎসর অন্বেষণ

করিলেও, আমার কেহ সন্ধান পাইবে না। ৺ রামতারণ দত্তের পৌত্র কালাচাঁদ দত্তের নাম দিগ্বিজয়ী বলিয়া দেশে দেশে প্রসিদ্ধি লাভ করিবে। এই মীমাংসাই স্থির!

কিন্তু কেমন করিয়া এই সাধু-সঙ্কল্পকে কার্য্যে পরিণত করিব? হঠাৎ আজ মুখস খুলিয়া, ডাক-ঘরের কর্ম্ম পরিত্যাগ করিয়া, ঠাকুরদাদাকে ছাড়িয়া, একা ঢাল-খাঁড়া ধরিয়া, দিগ্বিজয়ী সাজিলে ত কার্য্যোদ্ধার হইবে না! আশা, অঙ্কুরেই বিনষ্ট হইবে! উপযুক্ত সময়ে উপযুক্ত কাজই করা উচিত। অবিবেচনার ফলে, অসময়ে কোন কার্য্য করিলে শেষে অবশ্যই ঠকিতে হইবে!

এই সকল গুরুতর বিষয়ের পরামর্শই বা কাহার সঙ্গে করি? সৎপরামর্শদাতা লোক'ত কৈ দেখিতে পাই না? এ সময় কোন্ কাজ করা উচিত?

আমি ডাকাতি বা দিগ্বিজয়ের কার্য্যে নূতন ব্রতী। আদৌ বহুদর্শিতা নাই! এই নব-ব্যবসায়ে প্রথমে পদে-পদে আমার ভুল হইতে পারে!

হয় ত প্রথমে একটী ভুলেই সর্ব্বনাশ সাধিত হইতে পারে। ভোলাময়রার দোকানে সামান্য একটী চুরি করিতেই কত-না কষ্ট পাইতে হইয়াছিল, কতই-না বিভ্রাট ঘটিয়াছিল! মন-ভ্রমে আলো না লইয়াই চুরি করিতে গিয়াছিলাম! তাই বলি, চুরি বিদ্যা বড় কঠিন বিদ্যা! উপযুক্তরূপে শিক্ষিত না হইলে, এ কার্য্য করিতে যাওয়াই বিড়ম্বনা!

তাই ভাবি,—আমার উপযুক্ত শিক্ষক কে? একটী গুরু চাই! আগে সদ্‌গুরুর অন্বেষণ করিতে হইবে। গুরুর কাছে উপযুক্ত শিক্ষা পাইয়া, সুশিক্ষিত হইয়া, এ ব্যবসা আরম্ভ করাই কর্ত্তব্য।

যখন আমি কারাগারে ছিলাম, তখন যে সকল দস্যুর সহিত আলাপ হইয়াছিল,—তাহাদিগকে একবার আহ্বান করি না কেন? আটজন ওস্তাদের সহিত আলাপ হয়, তন্মধ্যে পাঁচজন মুক্তি পাইয়াছে। সেই পাঁচজনকেই পত্র লিখিয়া আনাই!

একেকালে পাঁচজনকে পত্র লেখা উচিত হয় না। পাঁচজনের মধ্যে যিনি প্রধান, তাঁহাকেই পত্র লেখা যাউক।

যাক্। যিনি এই পাঁচজনেরই গুরু, তাঁহাকেই চিঠি লিখি না কেন? তিনি ব্রাহ্মণ, প্রবীণ, বুদ্ধিমান্, বহুদর্শী। তিনিই ত উত্তম গুরু, শ্রেষ্ঠ শিক্ষক।

না,—চিঠি লেখা হইবে না। আমি স্বয়ং তাঁহার নিকট যাইব। শুভ কার্য্যে বিলম্ব করিব না;—শীঘ্রই যাইব।

কালাচাঁদ পোষ্টমাষ্টার সাহেবের নিকট এই জন্যই চারি দিনের ছুটী লয়েন। মাতুলালয় যাত্রার কথা ভাণ মাত্র।



## অষ্টম পরিচ্ছেদ।

কালাচাঁদ মামারবাড়ী গেলেন, পতিতের ঘাম দিয়া জ্বর ছাড়িল। পতিতের কেমন একটা দুর্ভাবনা হইয়াছিল; তাহার খাইয়া-মাখিয়া-শুইয়া সুখ ছিল না।

পথে কালাচাঁদকে দেখিলে, পতিতের ভয় হইত। ঘরে কালাচাঁদের কথা ভাবিলে, পতিতের অতীব আতঙ্ক উপস্থিত হইত। নিদ্রায় কালাচাঁদকে স্বপ্ন দেখিয়া, পতিত চেঁচাইয়া উঠিত। পতিতের এরূপ ভীতির হেতু কি?

পাছে কালাচাঁদের সহিত দেখা হইয়া পড়ে, এই ভয়ে পতিত অনেকের বাড়ীতে কামাইতে যাওয়া বন্ধ করিয়াছিল। কালাচাঁদ কিন্তু পতিতকে মুখে কোন কথাই বলিতেন না,—কেবল সময়ে-সময়ে তিনি পশ্চাৎ হইতে গলা-খেঁকারি দিতেন,—এবং "হুঁ-হুঁ—হুঁ-হুঁ"—এইরূপ একটা শব্দ করিয়া

উঠিতেন। ইহাতেই পতিতের সর্ব্বাঙ্গ শিহরিয়া উঠিত,—দাঁত-কপাটী লাগিবার যো হইত। যে দুই-এক-দিন, কালাচাঁদ, পতিতের সম্মুখে চৌমাথার উপর হাত-তালি দিয়াছিলেন,—সে দুই-একদিনের ইতিহাস বড়ই রহস্যময়! কালাচাঁদ দুই চারিবার হাত-তালি দিবার পর, হো-হো শব্দ করিয়া হাসিতে হাসিতে অন্য পথে চলিয়া যাইতেন; কিন্তু তাঁহার হাত-তালির বিষম ব্রহ্মাস্ত্রে পতিতের যে, কি অনির্ব্বচনীয় দুর্দ্দশা ঘটিত, তাহা আর তিনি পশ্চাৎ ফিরিয়া চাহিয়া দেখিতেন না। একদিন পতিত ঐরূপ হাত-তালি খাইয়া বাপ্ বাপ্ রবে দৌড়িয়া যাইতে যাইতে হঠাৎ পা-মুচুড়িয়া পড়িয়া গেল। যে স্থলে পতিতের পতন হইল, সে স্থলটী পুষ্করিণীর পাড়। পতনের পর, পতিতপাবন, গড়াইতে-গড়াইতে, সেই পুকুরে গিয়া পড়িল। সুবিধার মধ্যে, পুকুরে তখন বেশী জল ছিল না;—পাঁকই বেশী; জল এক হাঁটুরও কম। পার্শ্ববর্ত্তী স্ত্রীলোকবৃন্দ সেই পুকুরে কেবল বাসন মাজিত।

পতিত পুকুরে পড়িয়াই পাঁকে গাড়া গেল। যে সকল স্ত্রীলোক বাসন মাজিতেছিল, তাহারা দৌড়িয়া গিয়া, পতিতকে ধরাধরি করিয়া তুলিল। পতিতের নাকে আঘাত, ঘাড়ে আঘাত, বুকে আঘাত, কোমরে আঘাত,—পতিত আঘাতময়। পতিতের চোখে, মুখে, চুলে কাদা; কোঁচায়, কাছায়, চাদরে কাদা; জামায়, জেবে, জুতায় কাদা; হাতে, পায়ে, ভাঁড়ে কাদা,—পতিত কর্দ্দমময়।

কামিনীকুলের সাহায্যে ক্রমশ পতিতপাবন সেই পুষ্করিণীর তীরে উত্তোলিত হইল। পতিত তথায় বসিল না, দাঁড়াইলও-না,—কেবল চিৎপাত হইয়া শুইয়া রহিল। পতিত চক্ষু মেলিয়া চাহিল না, মুখ খুলিয়া কথা কহিল না, অঙ্গ হেলাইয়া পাশ ফিরিল না,—তবে না হইলে নয়, তাই নিশ্বাসটী ফেলিতে লাগিল। দেখিতে দেখিতে পতিতকে বহুলোক ঘেরিয়া দাঁড়াইল। কেহ ভাবিল, পতিত মরিয়াছে; কেহ ভাবিল, গঙ্গা-যাত্রার উদ্যোগ হইতেছে; কেহ ভাবিল, কেবল

অচেতন অবস্থায় আছে। কিন্তু রোগ নির্ণয় করিতে সহজে কেহই সক্ষম হইল না। কেহ স্থির করিল, সাপে কামড়াইয়াছে; কেহ অনুমান করিল, ভূতে পাইয়াছে; কেহ বা ঘোষণাদ্বারা প্রকাশ করিল,—ইহা সাপও নহে, ভূতও নহে,—মূর্চ্ছা-বাই!

পতিতপাবনের এমন কিছু নিদারুণ আঘাত লাগে নাই যে, তাহাকে এতক্ষণ পর্য্যন্ত মূর্চ্ছিত হইয়া থাকিতেই হইবে! আঘাতটা অঙ্গের উপযুক্ত হইলেও, তাহাতে অচেতন হইবার উপকরণ কিছুই ছিল না। তবে পতিত নিশ্চল, নিস্পন্দ, অসাড় কেন? বোধ হয় পতিতের ধ্রুব ধারণা,—এমন করিয়া এরূপ ভাবে পড়িয়া গেলে, মূর্চ্ছিত হওয়াই নিত্য নিয়ম! তাই সে, মূর্চ্ছিত।

যাহাই হউক, পতিত কিছুক্ষণ এরূপ মূর্চ্ছিত থাকিয়া, বিশেষ কিছুই সুখ-স্বস্তি পাইল না। তখন অগত্যা সে একবার চাহিল। ক্রমশ ধীরে ধীরে কথা কহিল। অবশেষে উঠিয়া বসিল।

'কেন এমন ঘটিল,'—বহু ব্যক্তিকর্ত্তৃক এইরূপ জিজ্ঞাসিত হইয়া, পতিত যেন প্রীতি-প্রফুল্ল অন্তরে উত্তর দিল,—"ঘরে কালসাপ পুষেছিনু, বাটী-বাটী দুধ খাইয়েছিনু,—তার এই ফল পেলুম্। কলিকাল কি-না! যার্ তুমি ভাল কর্‌বে, সে-ই তোমার মন্দ কর্‌বে! এই বড়-কর্ত্তার নাতীকে—এই কালাচাঁদকে,—আমি দু-বছর ধরে খাওয়ালুম—মাখালুম,—যা-ই তার হাতে দু-পয়সা হলো,—যা-ই নাতী-ঠাকুদ্দায় ভাব হলো, অমনি সে শিক্‌লি-কেটে উড়ে চলে গেল। তা, চলে যা'ক—সে জন্য দুঃখ করি না,—কিন্তু আমাকে এমন ক'রে মেরে ফেল্‌বার চেষ্টা করা কেন?—এই, আমি এখান দিয়ে যাচ্চি, অমনি সে, বাঘের মত ঝাঁপিয়ে প'ড়ে, এই পুকুরের পাঁকে আমাকে পুঁতে ফেল্‌তে লাগ্‌লো!—কি বল্‌বো,—তখন আমার বগলে ভাঁড় ছিল;—নহিলে, পতিতকে কায়দা করা বড় সোজা কাজ নয়!!—"

একজন বৃদ্ধা স্ত্রীলোক বলিল, "তোমার কেমন

কথা গা? তুমি ত নিজে আপন মনে এই পথ দিয়া দৌড়ে আস্‌ছিলে;—আস্‌তে আস্‌তে হোঁচট্ খেয়ে পড়ে গেলে! তোমাকে ত কেউ ফেলেও দেয় নাই,—পাঁকেও পোঁতে নাই! তুমি সেই ভালমানুষের ছেলের—সেই কালাচাঁদের দোষ দাও কেন? সে ত খুব ভাল ছেলে! ঘাড় হেঁট ক'রে পথ চলে। বৌ-ঝীয়ের উপর তার উঁচু নজর নেই! আমরা ত এই ঘাটে ব'সে বাসন মাজ্‌চি,—কিন্তু কালাচাঁদকে ত কৈ আজ দেখি নাই!"

আর একজন স্ত্রীলোক বলিল—"আহা! কালাচাঁদের সদর্শ ছেলে আর আছে কি?"

একজন বৃদ্ধপুরুষ বলিল,—"পরামাণিক! তুমি মিছামিছি কালাচাঁদের দোষ দাও কেন? এই মাত্র দেখে এলাম, কালাচাঁদ তার ঠাকুরদাদার বৈঠকখানায় বসে রয়েচে! ছি! ভদ্দর লোকের উপর কি এমন মিছা দোষ চাপাতে আছে?"

ক্রমশ সকলেই সমস্বরে এই ভাবে বলিতে লাগিল, "কালাচাঁদ অতি সুবোধ ব্যক্তি। তাহার

কোন দোষ নাই। এই নাপিতই দুষ্ট এবং দমবাজ।”

পতনে পতিতের যত-না যন্ত্রণা হইয়াছিল;—কালাচাঁদের প্রশংসা-কীর্ত্তনে তাহার শতগুণের অধিক যন্ত্রণা হইল। গতিক বড় ভাল নয় বুঝিয়া, পতিত তখন উঠিয়া দাঁড়াইল,—এবং এই ভাবিতে ভাবিতে চলিল,—

হুগলী বড়ই কঠিন ঠাঁই!
কীল্-খেয়ে কীল্-চুরি কর্‌রে ভাই!!



## নবম পরিচ্ছেদ।

কাজেই কালাচাঁদের মামারবাড়ী-গমনে পতিতের আজ অতুল আনন্দ। পতিত ভাবিতে লাগিল, "কালাচাঁদ মামারবাড়ী হইতে যদি আর না ফেরে, তাহা হইলে আমার আপদ-বিপদ দূর হইয়া সুখের উদয় হয়। কিন্তু ও-পাপ ত একবারে বিদায় হইবার নহে!—আবার সে, হুগলীতে আসিবে; আবার আমাকে জ্বালাইবে! কোন্ উপায়ে উহাকে হুগলী হইতে তাড়াই? উহার চেহারা ঠিক যমদূতের মত। উহাকে দেখিলেই আমার দাঁত-কপাটী লাগে! কালাচাঁদও মানুষ, আমিও মানুষ;—অথচ উহাকে দেখিলে আমার এত ভয় হয় কেন?

"আচ্ছা, বড়-কর্ত্তারই বা কেমন আক্কেল! আমার সঙ্গে যুক্তি পরামর্শ হইল যে, কালাচাঁদকে তাড়াইতে হইবে! কিন্তু যা-ই আমি কালাচাঁদকে বাসা হইতে তাড়াইলাম, বুড়ো-ব্যাটা অমনি

নাতীকে আদর করিয়া ডাকিয়া আশ্রয় দিল! ঐ বুড়ো-দেওয়ানটাকে আমি চিরকাল চিনি;—কথা যেন মিছরির ছুরি! ওর মুখে এক কথা, পেটে এক কথা! মনটা ঠিক যেন জিলিপির পাক্! বুড়োটা তখন আমায় তেমন-ক'রে খোষামোদ ক'রে, কালাচাঁদকে তাড়িয়ে দেওয়ালে,—আর নিজে কিনা ভাবে গদগদ হয়ে এখন কেবল কালাচাঁদকে কোলে ক'রে বসে রৈল!! কেন এমন হইল? কিছুই ত বুঝিতে পারিতেছি না। আমাকে বধ করিবার জন্যই কি এরূপ ষড়্যন্ত্র হইল? তা, বৈ আর কি? এখন কালাচাঁদকে আমার পেছনে ঠেকিয়ে দিয়ে, কর্ত্তা নিজে ঘরে বসে মজা দেখ্‌চেন্! আচ্ছা, যাই আজ বড়-কর্ত্তার কাছে!—তাঁকে আমার এতই ভয় কি? আজ খোলাখুলি কথা কয়ে আস্‌বো!"

এইরূপ ভাবিয়া সভ্য নাপিত পতিতপাবন উঠিল, পোষাক পরিল, বগলে ভাঁড় লইল, কাণে কলম গুঁজিল,—বাহু নাড়িয়া যাত্রা করিল।

এদিকে বড়-কর্ত্তা, নিভৃত-কক্ষে বসিয়া রাম-ঠাকুরের সহিত গল্প করিতেছেন। কর্ত্তা বলিতেছেন,—"তোমার সে কাজটা ভাল হয় নাই!"

রামঠাকুর। আপনি যা আজ্ঞে কর্‌চেন,—তাই ঠিক! তবে সে, এই তিনমাস ঘর-কর্‌তে এসেচে। আমি আপনাকে বল্‌বো-বল্‌বো মনে কর্‌ছিলাম,—এমন সময়,—এই ঘটনা ঘট্‌লো!

কর্ত্তা। তার বয়স ঠিক কত হলো?

রামঠাকুর। এই ষোল যেয়ে ঠিক সতর বছরে পড়েছে।

কর্ত্তা। রঙ কেমন?

রামঠাকুর। সে কথা কি আর বলবো? ঠিক যেন দুধে-আল্‌তা মাখানো চাঁপার কলি। তা, ময়রার ঘরে অমন সুন্দরী স্ত্রীলোক দেখি নাই, দেখ্‌বো-না,—হয় নাই, হবার নয়!

কর্ত্তা। তোমার সঙ্গে কি তার কখন চাক্ষুষ দেখা-শুনা হয়েছিল?

রামঠাকুর। আমার সঙ্গে একদিন তার এক রকম কথা-বার্ত্তাই হয়েছিলো,—বল্‌তে হবে।

কর্ত্তা। সে কি প্রকার?

রামঠাকুর। ভোলা-ময়রা সকালবেলা দোকানে আসে,—আর তার স্ত্রী দোয়ারের কপাটটী ফাঁক ক'রে মুখটী বাড়িয়ে সদাই দাঁড়িয়ে থাকে।

কর্ত্তা। এরূপ ভাবে এক-দমে কতক্ষণ থাকে?

রামঠাকুর। এক প্রহরের কম'ত নয়।

কর্ত্তা। আচ্ছা,—তার পর।

রামঠাকুর। আমার সঙ্গে তার প্রায়ই চার্‌-চক্ষে চাওয়া-চায়ি হয়। দেখা হইলেই সে অমনি কপাটটী বন্ধ করে মুখটী লুকিয়ে ফেলে।

কর্ত্তা। আচ্ছা, মুখ লুকাবার সময়, সে, মুচ্‌কি-হাসি হাসে কি না?

রামঠাকুর। অতি সুন্দর হাসি! যেন ঝর্‌ঝর্‌ করিয়া মুক্তা ঝরিতে থাকে।

কর্ত্তা। আচ্ছা, কপাট বন্ধ করিবার সময়, সে, আড়্‌নয়নে চায় কি না?

রামঠাকুর। ওঃ, খুব চায়। ডান-চোখের তারাটী যেন একেবারে ঠেলে কপালে এসে পড়ে!

কর্ত্তা। কোনরূপ অঙ্গ-ভঙ্গি করে কি না?

রামঠাকুর। হাঁ, করে বৈ কি!

কর্ত্তা। সে কি রকম?

রামঠাকুর। তার চোখ ঘুরিতে থাকে, ঠোঁট কাঁপিতে থাকে, নাকের নিশ্বাস ঘন-ঘন পড়িতে থাকে!

কর্ত্তা। আর কিছু হয় কি?

রামঠাকুর। তার কটীতট দোলে, পদযুগ দোলে, বাহু-মূল দোলে;—আর দোলে, তার নবীন কেশ-পাশ!

কর্ত্তা। তোমার সঙ্গে কোনও দিন তার কোন কথা হয়েছিল কি?

রামঠাকুর। কথা কওয়াই বটে! মেয়েটী একদিন কথা কই-কই করিয়া আর কথা কহিতে পারিল না!

কর্ত্তা। কেন কেন?

রামঠাকুর। লজ্জা বলুন, ভয় বলুন, বিভীষিকা

বলুন, আতঙ্ক বলুন,—এইরূপ একটা না-একটা, প্রথম-যৌবনে রমণীর হইয়াই থাকে! তা, সে জন্য কোন চিন্তা নাই। দু-দিন পরে সব দোষই সেরে যাবে।

কর্ত্তা। সে সব কথা যা'ক্। এখন তাকে পা'বার উপায় কি?

রামঠাকুর। সে মেয়েটা ত আমার হাতের মুঠার ভিতর।

কর্ত্তা। মুঠার ভিতর কিসে?

রামঠাকুর। ভোলা-ময়রা আপনার শ্রীচরণে শরণ নিয়েচে। আপনি তার এখন মরণ-কাটী, বাঁচন-কাটী। ভোলা-ব্যাটাকে এখন যা বল্‌বো,—এখন সে, তা-ই কর্‌তে বাধ্য। আমি ভোলা-ময়রাকে খুলেই বল্‌বো,—'ভোলানাথ! মেয়েদিগে একবার কর্ত্তার কাছে পাঠিয়ে দিও। কর্ত্তার অনুগ্রহ না হ'লে এবার ঐ চুরি-মোকদ্দমায় তোমার চৌদ্দ বৎসর মেয়াদ হবে। ভোলানাথ! আগে কর্ত্তাকে খুসী কর, তার পর তোমার উদ্ধার হবে।'

কর্ত্তা। ভোলা-ময়রাকে বশ কর্‌বার জন্য ত কোন কাজ আটক হবে না;—মেয়েটাকে আগে রাজী করিবার উপায় কি?

রামঠাকুর। আহা! সে জন্য কোন ভাবনা নাই। মেয়েটা যখন আপনার নাম শুন্‌বে, তখন সে, রাজী না হয়ে থাক্‌তে পারে কি? এদেশে আপনাকে কে না ভক্তি করে, মান্য করে, ভাল-বাসে? যখন আপনার কথা তার কাণে যাবে, তখন সে কি আর স্থির হয়ে দাঁড়াতে পার্‌বে?—সে, একেবারে খেয়ে যেয়ে আপনার বাগানবাড়ীতে উপস্থিত হবে। আপনি হ'লেন, এদেশের রাজা। সুতরাং কোন্ রমণীর আপনাকে ভজনা করিবার সাধ না হয়? রাজাকে যে রমণী উপভোগ করিতে পায়,—সে-ই ত প্রকৃত রাণী। রাণী হইবার জন্য কাহার না বাসনা প্রবলা হয়?

কর্ত্তা। মেয়েটার কি নাম?

রামঠাকুর। আতুরী। তার বাপের নাম বলদেব ময়রা। পিতামহের নাম হলধর-ময়রা। বেশ

সদ্বংশ। আতুরীর বাপ-পিতামহ দোল-দুর্গোৎসব কর্‌তো। কোন দোষ নাই। আতুরী পদ্মিনী-জাতীয়া স্ত্রী। সুলক্ষণ-সম্পন্না। বলেন ত, আতুরীর কুষ্ঠীখানি আনাই;—রাশি-লগ্ন এবং পতি-স্থানের বিচার করে দেখি। যদি কুষ্ঠী না থাকে, তবে না-হয় নষ্ট-কোষ্ঠীটাই উদ্ধার করিয়া ফেলি।

কৰ্ত্তা। থাক্, থাক্,—সে সব এখন থাক্। এক্ষণে এমন একটী পাকা লোক চাই, যাহাদ্বারা আতুরীর নিকট এ বিষয়ের প্রস্তাব হতে পারে। তা, সে লোকটী পুরুষ হ'লেও চল্‌তে পারে।

রামঠাকুর কিছুক্ষণ ঘাড় হেঁট করিয়া বিশেষ স্থিরবুদ্ধিতে এই গুরুতর বিষয়ের চিন্তা করিলেন। শেষে গ্রীবা উত্তোলন করিয়া, গম্ভীর ভাবে ধীরে ধীরে বলিলেন, "লোকের ভাবনা কি? লোক অনেক আছে। তবে কিনা এ-সব কাজে একটু পরিপক্ক লোক চাই। যার-তার-দ্বারা এ-সব কাৰ্য্য সম্পন্ন হয় না। একটী আটে-পিঠে-দড় লোক

হলেই ভাল হয়। আচ্ছা, প্রণিধানপূর্ব্বক একটা কথা শুনুন দেখি! পতিত পরামাণিক, ভোলা-ময়রার খুড়ীর ভিক্ষাপুত্র। ও-বাড়ীতে সে সদাই যাওয়া-আসা করে। বৌয়েদের সঙ্গে তার ঠাট্টা-তামাসাও চলে। লোকটাও পাকা ঝুনো বটে। হিসাব-বোধও তার বেশ আছে। বিশেষ, পতিত অতি সজ্জন ব্যক্তি। সকলের সঙ্গেই সে, হেসে-খেলে কথা কয়! তার কোনও দোষ দেখিতে পাই না। এই পতিতের দ্বারা আতুরীর নিকট প্রস্তাব করাইলে চলে না-কি?"

কর্ত্তা তখন মুখটীকে বিকৃত করিলেন,—একটু রুক্ষ-স্বরে রামঠাকুরকে বলিলেন,—"পতে নাপ্‌তেটা বড় পাজি! তার নাম মুখে এনো না। সে বদ্‌-মাইস্‌টা মিথ্যা-কথার বাদ্‌সা। সে, ভুলে সত্য কথা কয় না। একটা কথারও যদি তার ঠিক আছে! ইচ্ছা হয়, দেওয়ালে তার নাক ঘসাড়ে ছিঁড়ে দি।"

রামঠাকুর। আপনি যা বলচেন, সবই ঠিক্।

পতে ব্যাটা বড় বদ্‌মাইস্। সে নচ্ছার চোর, সিন্দেল, ডাকাত। সে, গুলিখোর, গাঁজাখোর, মদখোর। তার মা-মাসী জ্ঞান নাই। তার মুখ দেখ্‌লে অন্ন হয় না। তাকে আমি দেখ্‌তে পেলে এখনি দশ জুতা মারি! সে শ্যালা মিথ্যা কথা কয়—

কর্ত্তা। পতেটা কি কম মিথ্যাবাদী? সে ব্যাটা একদিন এসে বল্লে,—কালাচাঁদ খেতে পায় না, মাখ্‌তে পায় না,—তার কাপড়-চাদর-জুতা নাই—এমন কি, তার একটীও পয়সা নাই;—অথচ কালাচাঁদ, তার পরদিনই তোফা ধূতি-চাদর প'রে, মাছ-দই-সন্দেস নিয়ে, আমার বাড়ী উপস্থিত হ'লো। হেঁরে ব্যাটা পতে! বোম্বাই-বজ্জাত! কালাচাঁদের যদি একটীও পয়সা ছিল না, তবে সে পাঁচ-সাত টাকার বাজার ক'রে—এমন দশসের একটা রুইমাছ নিয়ে, কেমন করে এলো?—

রামঠাকুর। এঁ—এঁ, বলেন কি? আপনার সঙ্গে, সেই পাজি পতেটা এতদূর জুয়াচুরি কত্তে সাহস

করলে!! ব্যাটা বড় বাড় বেড়েচে! সুমুখে একবার পেলে, তাকে জুতিয়ে লম্বা ক'রে ফেলি! কড়িকাঠে টাঙ্গিয়ে জলবিছুটি দি!

এইরূপে নিভৃত-কক্ষে গুরুবিষয়ে গভীর গল্প চলিতেছে, এমন সময় পতিতপাবন বড়-কর্ত্তার গৃহে সমাগত হইল। বৈঠকখানার প্রকাণ্ড হ'লে, তখন কেহ ছিল না। পতিত আসিয়াই খানসামাকে জিজ্ঞাসিল,—"কর্ত্তা-মোশাই কোথা?"

চাকর। কর্ত্তা ও-ঘরে কাছারীর কাজ করচেন,—ও-ঘরে অন্য কাহারও এখন যাইতে নিষেধ।

পতিত। নিষেধ আবার কেন রে বাপু!—আমি পতিতপাবন পরামাণিক,—আমার নিষেধ কোথাও নাই।

চাকর। না—না,—তা হবে না,—তোমার ওখানে যাওয়া হবে না।

পতিত। (ক্রোধভরে) তুই কে-রে বাপু?—তুই হলি কাল্‌কের ছেলে, আজ ছমাসমাত্র চাকরী পেয়েচিস্—আমাকে এ বাড়ীতে নিষেধ করবার

তুই কে? তুই আজ আছিস্, কাল নেই। কিন্তু পতিত চিরকাল এ বাড়ীর চাকর।

এই কথা বলিতে-বলিতে পতিত সেই নিভৃত কক্ষের দিকে, বুক ফুলাইয়া, সতেজে হন্‌-হন্‌ চলিয়া যাইতে লাগিল। কিংকর্ত্তব্যবিমূঢ় ভৃত্যটী ফ্যাল্‌-ফ্যাল্‌ চাহিয়া রহিল।

পতিতকে কিন্তু অধিক দূর যাইতে হইল না। বড়-কর্ত্তা পতিতের সাড়া পাইয়াই সেই গুরু গল্প ভাঙ্গিয়া দিলেন। রামঠাকুর তৎক্ষণাৎ অমনি যেন পতিতকে প্রহারার্থ বীরদর্পে উঠিয়া দাঁড়াইলেন। কর্ত্তা, রামঠাকুরের উদ্দেশে ধীরে ধীরে বলিলেন,—"পতেকে হঠাৎ কিছু বলা হবে না—তুমি যেন হঠাৎ কোন গাল্‌ দিয়ে ফেলোনা।"

রামঠাকুর। আজ্ঞে, তা বৈ কি?

এইরূপ সংক্ষেপে কথা-বার্ত্তা শেষ হইলে, রামঠাকুর বাহির হইয়া পতিতের সম্মুখীন হইলেন।

পতিত। ঠাকুর-মোশাই গো! প্রণাম হই!

রামঠাকুর! জয়স্তু।

পতিত। (যোড়হাতে) একটু পদ-রজ আজ্ঞে করুন।

রামঠাকুর অমনি দক্ষিণ-পদ উঠাইয়া পতিতের বুকের নিকট ধরিলেন। পতিত প্রথমত তাহার মাথাটা সেই উত্তোলিত দক্ষিণ-পদে সংলগ্ন করিয়া দিল। কিছুক্ষণ এই ভাবে থাকিয়া, পতিত মাথা সরাইয়া লইল। শেষে, সে, দক্ষিণ-হস্তের সাহায্যে রামঠাকুরের পদতলের যাবতীয় ধূলিরাশি লইয়া, কতক নিজের ওষ্ঠে এবং কতক নিজের মাথায় স্থাপন করিল। অন্তিমে ভক্তিভাবে গদগদ হইয়া বলিল,—"আহা! সু-ব্রাহ্মণের পায়ের ধূলা অমৃতের তুল্য। ঠাকুর-মোশাই! আপনারাই ভগবান্,—আপনারাই রাত-দিনের কর্ত্তা।"

রামঠাকুর। পরামাণিক! সকল কথাই সত্য। কিন্তু এখন ঘোর কলি উপস্থিত। আজকাল আর আমাদিগকে মানে কে?—কয়জন লোক আছে

যে, ব্রাহ্মণ দেখিলে প্রণাম করে? পতিত! তোমার নাপিত-কুলে জন্মবটে, কিন্তু তোমার ন্যায় নিষ্ঠাবান্ ধার্ম্মিক, ভক্তব্যক্তি, আমি ব্রাহ্মণ-কায়স্থদের ভিতরও দেখিতে পাই না।

পতিত এবার যোড়হাতে প্রণাম করিল,—আবার রামঠাকুরের পায়ের ধূলা লইয়া মাথায় দিল,—বলিল,—"ঠাকুর গো! সমস্তই আপনার অনুগ্রহ! পতিত অতি ক্ষুদ্র মনুষ্য; তবে আপনারা অনুগ্রহ ক'রে পতিতকে যা কিছু বড় করেচেন।"

রামঠা র। আমরা পারি সব। শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণের এমনি শক্তি যে, তিনি ছোটকে বড় করিতে পারেন, বড়কে ছোট করিতে পারেন। দুর্ব্বাসা একদিন ক্রোধবশত দৃষ্টিমাত্রেই সংসারটা ভস্ম ক'রে ফেলেছিলেন। শুকদেব গোস্বামী কি? নারদ মুনিইবা কি? পরামাণিক! তুমি একবার এঁদের চরিত্র ভেবে দেখ দেখি! ভাবিলে, অবশ্যই তুমি এ তত্ত্ব বুঝিতে পারিবে।

পতিত। ঠাকুর-মোশাই! আপনি যা বল্‌চেন, তাই ঠিক্। তা, আমরা যতদিন বাঁচ্‌বো, আপনাদের চরণ-সেবা ক'রেই কাল কাটাবো; কিন্তু আমাদের ছেলে-পিলেরা এর-পর কি করবে বল্‌তে পারি না!

রামঠাকুর। তুমি ঠিক্ বল্‌চো!

পতিত। (যোড়হাতে) এইবার একটু বিপ্র-পাদক আজ্ঞে করুন।

পতিতের 'বিপ্রপাদ্‌ক' অর্থে ব্রাহ্মণের পদধৌত-জল।

রামঠাকুর বলিলেন,—"তথাস্তু।"

পতিত তখন একটী ছোট বাটীতে জল লইয়া রামঠাকুরের পদপ্রান্তে রাখিল। রামঠাকুর, দক্ষিণ-পদের বৃদ্ধাঙ্গুষ্ঠটী সেই জলে ডুবাইলেন। পতিত সেই জল লইয়া পরমপ্রীতিভরে পান করিল। বলিল,—"আহা! এ জল অতিমিষ্ট। যেন আকের রস। আহা! কিবা গোলাপী গন্ধ! এ জল একবার পান করিলে, মানুষের আর ক্ষুধা-তৃষ্ণা হয়

না,—রোগ-শোক থাকে না। বিষয়-বাসনা থাকে না! মানুষ অমর হয়।

এইরূপ ভূমিকা করিয়া পতিত গ্রন্থারম্ভ করিল;—অর্থাৎ রামঠাকুরকে জিজ্ঞাসিল,—"বড়-কর্ত্তা-মোশাই কোথায়?"

রামঠাকুর। তাঁকে এখন কেন?

পতিত। তাঁর কাছে আমার এক নালিষ আছে। তিনি হলেন মা-বাপ, তাঁর কাছে না যেয়ে আর কোথায় যাবো।

রামঠাকুর। কর্ত্তার এখন ঈষৎ অসুখ হয়েচে,—আমি তাঁকে ধরাধরি ক'রে বৈঠকখানায় নিয়ে আস্‌চি। তুমি একবার ওদিকে ব'স। বেশী বিলম্ব হবে না।

পতিত। আজ্ঞে,—আজ্ঞে,—এ দাস গোপনেই নালিষটা কর্‌বে! যদি অনুমতি হয়, তবে আমিই না-হয় ঐ ঘরে কর্ত্তার কাছে যাই।

রামঠাকুর। আচ্ছা, দাঁড়াও,—আমি কর্ত্তাকে একবার জিজ্ঞাসা করে আসি।

রামঠাকুরকে আর জিজ্ঞাসা করিতে যাইতে হইল না। কর্ত্তাই উচ্চকণ্ঠে বলিলেন,—"ঠাকুর মোশাই! পতেকে এদিকে আস্‌তে বল।"

শব্দমাত্রে পতিতপাবন আগে আগে, রামঠাকুর পশ্চাৎ পশ্চাৎ বড়-কর্ত্তার কক্ষাভিমুখে যাত্রা করিল এবং করিলেন।



বলবে না। পতিতের গলায় পা দিন্,—দু-আধ-খানা ক'রে কেটে ফেলুন—পতিতকে গোর দিন্, বা গঙ্গার ঘাটে দাহ করুন,—পতিত সে-সময় একটীও কথা কবে না;—কিন্তু পতিত যে, মিথ্যা কথা কয়, এ-কথা বল্‌লে, কিছুতেই সহ্য কর্‌তে পার্‌বে না!"

কর্ত্তা। পতে! তুই কি একটীও মিথ্যা কথা ক'স্ না? ঠিক্ বলিস্!

পতিত। (যোড়হাতে) আজ্ঞে,—পূবের সূর্য্যি যদি পশ্চিমে গিয়ে উদয় হন, তবু পতিত মিথ্যা কথা কবে না।

কর্ত্তা। দেখ্,—এখন ওসব কথা রাখ্। পূব্-পশ্চিম-উত্তর-দক্ষিণের কথা পরে হবে। আমার সাক্ষাতে ঠিক্ ক'রে বল্,—তুই কখন মিছে কথা কয়েচিস্ কি না?

পতিত। (যোড়হাতে) আজ্ঞে, আমি যদি কখন মিছে কথা কয়ে থাকি, তবে এখনি আমার মাথায় বজ্রাঘাত হউক।

কর্ত্তা। (বিরক্ত হইয়া) আরে! বাজপড়ার কথা আমি বলচি-না,—তুই ব্যাটা—

পতিত। (যোড়হাতে) তবে এখনি আমার ঠোঁটে-মুখে কুঠ হো'ক্,—গায়ে সাদা-সাদা চাকা-চাকা দাগ বেরুক্!

কর্ত্তা। তুই ব্যাটা বড় বদ্‌মাইস!

পতিত। আজ্ঞে, তাতে আমি অস্বীকার নই।

কর্ত্তা। ব্যাটাকে মারে কেগো!

পতিত। আজ্ঞে, তাতে-ও আমি গর্-রাজি নই।

কর্ত্তা। ওঃ, ব্যাটা কি ধড়ীবাজ মিথ্যাবাদী!!

পতিত। (যোড়হাতে) আজ্ঞে, এ গোলামকে ঐটী ক্ষমা করতে হবে! গোলাম, মিথ্যাকথা জানে না! কোন্ কথা কহিলে মিথ্যা কথা হয়,—এ দাস তাহা বুঝে না। মিথ্যা-কথার রঙ কেমন, এ চাকর তাহা দেখে নাই।

কর্ত্তা। (সুর একটু নরম্ করিয়া) আচ্ছা, তবে তুই বাপু! আমার সঙ্গে এমন মিথ্যা কথাটা কৈলি কেন?

পতিত জিহ্বা কাটিল। কিছুক্ষণ পরে জিহ্বা-টীকে মুখ-গহ্বরে গুটাইয়া লইয়া পতিত কহিল,—"সেকি কথা? এ রাজ-কাছারিতে আমার নামে বদ্‌নাম! নিশ্চয় আমার কেউ শত্রু আছে।"

কর্ত্তা। না-রে বাপু! তোর আবার শত্রু কে হ'তে গেল?

পতিত। (যোড়হাতে) আজ্ঞে, সে কথা বল্‌বেন না,—পতিতের শত্রু সকলেই।

কর্ত্তা। আচ্ছা, না-হয় তাই হলো,—কিন্তু তোর নামেত কেউ আমায় লাগায় নাই,—তুই যে নিজেই আমার সঙ্গে কার্‌সাঁজি খেলেচিস্‌!

পতিত। অ্যাঁ—অ্যাঁ! বলেন কি?

কর্ত্তা। তুই সে দিন বল্‌লি,—কালাচাঁদের কাছে এক পয়সাও নেই,—কালাচাঁদ খেতে পায় না,——

পতিত। আজ্ঞে, কালাচাঁদ-ত খেতেই পেত না; আপনিই তাকে আদর দিয়ে বাড়িয়েচেন এবং রাজভোগে খাওয়াচ্চেন। আমি মা-গঙ্গা-দরিমান্

বল্‌চি,—তার হাতে তখন একটী পয়সাও ছিল না।

কর্ত্তা। যদি একটী পয়সাও কালাচাঁদের ছিল না, তবে সে কেমন করিয়া তার পরদিনই আমাকে ৫।৭৲ টাকার সামগ্রী ভেট দিল?

পতিত। সে কথা আপনি জানেন, আর আপনার কালাচাঁদ জানে,—আমি কেমন ক'রে জান্‌বো? আপনাদের নাতী-ঠাকুরদাদার ভাব আমি কেমন ক'রে বুঝবো! আপনি কালাচাঁদ সম্বন্ধে আমাকে বল্লেন একরকম, আর এখন কল্লেন আর এক রকম। বল্লেন ফাঁসি শূলি, কল্লেন রত্ন-সিংহাসন। এখন সেই কালাচাঁদ আমাকে পথে দেখ্‌তে পেলেই লাঠী নিয়ে দৌড়ে মার্‌তে আসে———

কর্ত্তা। পতে! মুখ সামালে কথা ক'স্‌!

পতিত। সাম্‌লা-সাম্‌লিতে আর কাজ কি? আমাকে বিদেয় দিন্‌, আমি এ-দেশ থেকে চলে যাই। আমি এমন মারখেয়ে আর ক-দিন এখানে টিক্‌বো?

কর্ত্তা। কচি খোকাটী-গো! গলা টিপ্‌লে দুধ বার্ হয় কি না,—তাই তোকে কালাচাঁদ পথে দেখ্‌তে পেলেই অম্‌নি মার্‌তে যায়!! কালাচাঁদ অতি সুবোধ বালক।

রামঠাকুর ঘাড় দুলাইয়া বলিলেন,—"হাঁ-হাঁ,—কালাচাঁদ অতি সুবোধ! চাঁদে কলঙ্ক আছে, কিন্তু কালাচাঁদে মোটেই কলঙ্ক নাই!"

পতিত। আজ কালাচাঁদ অতি সুবোধ হবে বৈ কি? কিন্তু তখনকার কথাত——

কর্ত্তা। চোপ্‌রও,—বদ্‌মাস্! কোই হ্যায় রে!

রামঠাকুর। (কর্ত্তার উদ্দেশে) আপনি এত জোরে কথা কইবেন না,—আপনার বুকে হাঁপ লাগ্‌বে!

দুই জন দ্বারবান্ আসিয়া উপস্থিত হইল।

পতিত। "কোই হ্যায় হোয়ে" আর কাজ কি? কি কর্ত্তে হয়, আমাকেই বলুন-না,—তাই আমিই করি?

কর্ত্তা। চোপ্‌রও,—বদমাস্! ওস্‌কো শির্‌পর্ লাগাও জুতি।

পতিত তখন দড়াম করিয়া আছাড় খাইয়া পড়িল। পড়িয়া, বড়কর্ত্তার জুতা লইয়া, স্বয়ং সজোরে আপন কপালে আঘাত করিতে লাগিল। কিঞ্চিৎ রক্তপাত হইতে আরম্ভ হইলেও, পতিতের আঘাত-কার্য্য চটাচট্-পটাপট্ চলিতে লাগিল।

কর্ত্তা তখন রামঠাকুরের দিকে মুখ ফিরাইয়া বলিলেন, "পতিতকে ধর, ধর।"

রামঠাকুর আজ্ঞামাত্রে পতিতের হাত হইতে জুতা কাড়িয়া লইলেন।

জুতা হস্তচ্যুত হইবামাত্র পতিত মূর্চ্ছার ভান করিয়া ভূতলে পতিত হইল।

কর্ত্তা দ্বারবান দুইজনকে বলিলেন, "তোমরা স্বস্থানে গিয়া ব'স। চাকরকে জল আনিতে বল।"

দ্বারবানদ্বয় চলিয়া গেল। চাকর জল আনিল। রামঠাকুর সেই জল পতিতের মুখে, চোখে, নাকে দিলেন,—বুকে, পিঠে, মাথায় দিলেন। পতিত মনে মনে ভাবিল—"ইহা ত এক কম বিপদ নয়? গায়ে এত জল ঢালে কেন? বোধ হয় কথা কহিলে

এ সকল লেঠা চুকিয়া যায়,—কিন্তু কথা কহিলে যদি অন্য বিপদ বাড়ে, তখন উপায়?” এইরূপ ভাবিয়া পতিত কথাও কহিতে পারিল না,—আর এদিকে রামঠাকুরের জলঢালা-কাণ্ডও থামিল না।

কর্ত্তা। (রামঠাকুরের প্রতি) ভাল ক’রে দেখ,—পতেটা ম’লো কি রৈল?

রামঠাকুর। মরে গেলেই বা ভাবনা কি আছে? সিন্দুকে লাস্ পূরে দুপুররাত্রে মাঝ-গঙ্গায় ভাসিয়ে দিয়ে আস্‌বো।

কর্ত্তা ভাবিতে লাগিলেন, “তাই’ত পতেটা যদি সত্যসত্যই মরে, তা’হলে অনেক হাঙ্গামে পড়্‌তে হবে দেখ্‌চি। খুন হজম করা বড় সহজ নয়। বিশেষ, আজকালের আইন্‌-কানুন বড় খারাপ হয়েচে। আগে আগে যে সকল কাজ করেচি, তাহা হইতে সহজে সতেজে নিষ্কৃতি পেয়েচি! কিন্তু এখন আর সে-রকম আদালত নাই, ম্যাজিষ্টর নাই, জজ নাই! যাহা ঘটিয়াছে, তাহার আর চারা কি আছে? দেখা যাউক,—এখন কি হয়?”

পতিত ভাবিতে লাগিল;—ওরে বাবা! রামঠাকুরটা বলে কি? আমাকে সিন্দুকে পূরে গঙ্গায় ফেলে দিবে!! ওঃ, কি ভয়ানক বিপদে পড়েচি! যদি কথা কই, তবে দুটা দরোয়ান এসে এখনি মেরে খুন করবে! যদি চুপ করিয়া পড়িয়া থাকি,—তা'হলে রামঠাকুর এখনি হয় ত আমাকে সিন্দুকে পূরে ফেলে চাবি বন্দ করবে। আচ্ছা,—হঠাৎ কি সিন্দুকে পূরতে পারে? অনেকক্ষণ দেখবে-শুনবে,—তার পর ভাববে-চিন্তবে,—তবে ত সিন্দুকে পূরবে! সে কাজ করতে এখনও অনেক দেরী আছে! আপাতত আমি আড়ষ্ট হইয়া চুপ করিয়াই থাকি। যখন আমাকে পাথুরে-কোলা করিয়া ধরিয়া, সিন্দুকের ভিতর ঢোকাতে যাবে, তখনি আমি পাশমোড়া দিয়া উঠিয়া দাঁড়াইব। কিন্তু একাজে এক দোষ ঘটে। রামঠাকুর যদি তখন মনে করেন,—আমি বাঁচিয়া উঠি নাই,—আমাকে "দানা" পাইয়াছে,—তাই কেবল আমি উঠিয়া দাঁড়াইলাম,—এবং এই ভাবিয়া, যদি রামঠাকুর তখনি আমার মাথায়

কুড়ুল মারেন,—তাহা হইলে ত একবারেই গিয়াছি! করি কি?—কথা কওয়া কিন্তু এখন কিছুতেই হবে না!"

পতিতপাবন প্রাণভয়ে এইরূপ ভাবিতেছে, বড়-কর্ত্তা তখন রামঠাকুরকে বলিলেন,—"ঠাকুর! দেখত,—পতেটার নাক্ দিয়া নিশ্বাস পড়্চে কি না?"

রামঠাকুর পতিতের নাকের নিকট তাঁহার দক্ষিণ-হস্তের বৃদ্ধাঙ্গুলিটী ধরিলেন।

'পতিত এখনও জীবিত আছে,'—পাছে রাম-ঠাকুর ইহা বুঝিতে পারেন,—তাই পরামাণিক তাহার নিশ্বাসটী বন্ধ করিয়া ফেলিল।

কর্ত্তা। (রামঠাকুরের প্রতি) নিশ্বাস পড়্চে কি?

রামঠাকুর। আজ্ঞে,—না।

কর্ত্তা। ভাল করিয়া দেখ,—বুঝিয়া ঠিক্ করিয়া বল,—নিশ্বাস পড়্চে কি না?

রামঠাকুর! আজ্ঞে, নিশ্বাসের লক্ষণ কিছুই দেখিতেছি না।

কর্ত্তা। নাকের নিকট অঙ্গুলি খানিকক্ষণ ধরিয়া থাক।

পতিত ভাবিয়াছিল, নাসিকাগ্রে একবার হাত লইয়া গিয়াই, রামঠাকুর তখনই হাত ফিরিয়া আনিবে এবং কর্ত্তাকে বলিবে, পতিতের নিশ্বাস নাই। এইরূপ আশায় আশ্বস্ত হইয়াই, পতিত নিশ্বাস বন্ধ করিয়াছিল; কিন্তু দৈবদুর্ব্বিপাকবশত হাত শীঘ্র ফিরিয়া আনা দূরে যাউক, রামঠাকুর যেন চিরস্থায়ীরূপে পতিতের নাকের গোড়ায় হাত রাখিয়া দিলেন।

পতিত নিশ্বাস বন্ধ করিয়া আর কতক্ষণ থাকিবে? পতিতের প্রাণ যায়-যায় হইল। পেট ফুলিল; বুক ফুলিল; মুখ ফুলিল; নাক ফুলিল; চক্ষু কপালে উঠিল; পতিত আর থাকিতে না পারিয়া, "বাপ্!" এইরূপ একটা উচ্চধ্বনি করিয়া হুস্-হুস্ শব্দে সমস্ত নিশ্বাসটা রামঠাকুরের হস্তে ফেলিয়া দিল।

রামঠাকুর উচ্চকণ্ঠে বলিয়া উঠিলেন,—"পতিত

মরে নাই, মরে নাই! নিশ্বাস বন্ধ ক'রে ছিল। কল্লা ক'রে পড়েছিল।”

কর্ত্তা। বল কি? বল কি? ওঃ, ব্যাটা কি বাইস-বিটল! ঢের-ঢের বদমাইস দেখেচি, কিন্তু এমনটী আমি কখন দেখি নাই। দাও, ব্যাটার দেওয়ালে নাক ঘসাড়ে!

পতিত গাঝাড়া দিয়া উঠিয়া, যোড়হাতে বলিল, “আমার নাক ঘসাড়ে দিবার জন্য অন্য লোককে ডাকিবার দরকার কি? আমি নিজেই ঘস্‌ড়াচ্চি।”

এই কথা বলিয়া পতিত সেই ঘরের মেজেয় নাক ঘস্‌ড়াইতে আরম্ভ করিল।

কর্ত্তা। ওঠ্, ওঠ্,—আর ভাঁড়ামি কর্ত্তে হবে না—

পতিত উঠিয়া দাঁড়াইল।

কর্ত্তা। দেখ্, পতে! আজ তোকে আমি মাফ্ ক'রলাম;—ফের্ যদি তুই কালাচাঁদের কোন কথা মুখে আনিস্,—অথবা লোকের কাছে গল্প করিস্,—তবে তোকে কেটে দু-আধখানা ক'রে গঙ্গার জলে ভাসিয়ে দিব।

পতিত। আজ্ঞে,—পতিত তা'তে অ-রাজি হবে না!

কর্ত্তা। পতে! ভাল ক'রে চোখ মুখ ধুয়ে, ঘরে যা!

পতিত। আজ্ঞে, পতিত কখন আপনার কথার অবাধ্য হ'তে পার্‌বে না। পতিত সব কর্‌তে প্যারে; প্যারে না কেবল, মিথ্যা কথা কইতে।

পতিত তখন চোখ মুখ ধুইল। কর্ত্তার সাক্ষাতে কাপড়টী সুস্পষ্টরূপে ঝাড়িয়া পড়িল। যাত্রাকালে অর্দ্ধস্ফুট স্বরে বলিল, "পতিত কখন মিথ্যা কথা কয় না।"

কর্ত্তা ভাবিতে লাগিলেন,—"পতেটাকে জব্দ করিবার উপায় কি? ঐ তুকাণ-কাটা, হেজলদাগড়া-টাকে ফাঁদে ফেলিবার উপায় কি?"

পতিত চলিয়া গেল। রামঠাকুর কিন্তু বসিয়াই রহিলেন। তাঁহার ইচ্ছা ছিল, ভোলাময়রাণীর কথাটা আবার উত্থাপিত হয়। আবার তিনি,—কখন হাসিয়া, কখন গম্ভীর হইয়া, কখন ধীরে,

কখন দ্রুতপদে, কখন করুণ-ধীরে, কখন আদি-বীভৎসে—সেই অবনতাঙ্গী আতুরীর উপাখ্যান কীর্ত্তন করেন। কর্ত্তা মোদ্দা মুখ ফুটিয়া কোন কথাই কহিলেন না। রামঠাকুর, আতুরীর কথা উঠিবার জন্য মনে মনে ঠাকুর দেবতাকে মানসিক করিতে লাগিলেন।



## একাদশ পরিচ্ছেদ।

---

সপ্তগ্রাম কোথায়? মনে আছেত! তা, নিশ্চয়ই নাই। এ সব কথা মনে থাকিলে আর ভাবনা কি?

সপ্তগ্রাম, হুগলীর নিকটবর্ত্তী,—বর্ত্তমান ত্রিশ্‌-বিঘা ষ্টেসনের সমীপস্থ। সপ্তগ্রাম, বঙ্গের পূর্ব্ব রাজধানী।

ত্রিশবৎসর পূর্ব্বে সপ্তগ্রাম ভয়ানক জঙ্গল ছিল। উচ্চ মাটীর স্তূপ;—তার উপর নানারূপ বৃক্ষশ্রেণী, এবং নানারূপ লতাগুল্ম; আর, তার মাঝে মাঝে ভগ্ন-অট্টালিকার শেষ-চিহ্ন স্থানে স্থানে দৃষ্ট হইত।

এমনি নিবিড় অরণ্য হইয়াছিল যে, লোকে বলিত, সপ্তগ্রামে বাঘে বাসা করিয়াছে। কেহ বলিত, হাতী লুকাইয়া আছে। কেহ বা অনুমান করিত, বনে সদাই গণ্ডার বিচরণ করিতেছে।

ঙ্কল কথা, সে বনে সহসা কেহ প্রবেশ করিতে সাহসী হইত না।

ত্রিশ বৎসর পূর্ব্বে ভূগর্ভে প্রোথিত বা ভূগর্ভ হইতে কিঞ্চিৎ উত্থিত অনেক বাড়ীর ভগ্নাবশেষ সপ্তগ্রামে দৃষ্ট হইত। কিন্তু রেল-কোম্পানীর কল্যাণে এখন আর তাহার কিছুই নাই বলিলে অত্যুক্তি হয় না। ইষ্টইণ্ডিয়া-রেলপথে খোয়া দিবার জন্য, কোম্পানীর কর্ম্মচারীগণ মাটী খুঁড়িয়া সমস্ত ঘরবাড়ীর ইঁট পাথর তুলিয়া লয়েন। প্রস্তর ও ইষ্টক নির্ম্মিত যে সমস্ত প্রকাণ্ড প্রকাণ্ড ভগ্ন অট্টালিকা ছিল, সেই সময় তৎসমুদায়েরই শেষ-চিহ্ন বিলুপ্ত হইয়া যায়। সেই সময়ই বহু পরিমাণে বনকাটা হয়। সেই সময় হইতেই গজ-ব্যাঘ্র-গণ্ডার-ভীতি নিবারিত হয়।

বত্রিশবৎসর পূর্ব্বে সপ্তগ্রামের সেই গভীর অরণ্যে দুইটী লোক বিচরণ করিতেছেন। একটী বৃদ্ধ, অপরটী যুবক। বৃদ্ধটী আগে আগে, যুবকটী পশ্চাৎ পশ্চাৎ যাইতেছেন। বৃদ্ধটী পথ প্রদর্শক;

যুবকটী পথদ্রষ্টা। সেই নিবিড় জঙ্গলেও যাইবার পথ আছে। প্রশস্ত রাজপথ বা ফুট্‌পাথ অবশ্যই নাই,—গলিপথও নাই, গ্রাম্যপথও নাই, মেঠো পথও নাই,—আছে কেবল, পথচিহ্ন। অভিজ্ঞ ব্যক্তি ব্যতীত, কেবল সেই চিহ্ন দেখিয়া, অন্য কেহ সে পথে যাইতে একান্ত অক্ষম।

তপনদেব, গগন-পটের মধ্যখণ্ডে সমুদিত। ধরাধাম আলোক-মালায় বিভূষিত। কিন্তু সপ্তগ্রামের বন এমনি ঘোর-ঘন যে, সেই বিচরণকারী বৃদ্ধ এবং যুবকের অঙ্গে কিছুমাত্র সূর্য্য-রশ্মি লাগে নাই!

যাইতে যাইতে বৃদ্ধ হঠাৎ দাঁড়াইলেন। যুবককে বলিলেন,—"কোন্ পথ দিয়া যাবে?"

যুবক। আপনি যে পথ দিয়া আজ্ঞা কর্‌বেন—

বৃদ্ধ। এই সহজ পথে গেলে অনেক ঘোর হয়। পথ ভাল আছে বটে,—কিন্তু গড়ে পৌঁছিতে প্রায় দুই তিন দণ্ড দেরী লাগিবে। কিন্তু এই সম্মুখস্থ পথ দিয়া যাইতে পারিলে, অর্দ্ধদণ্ডেরও কমে তথায় যাওয়া যাইবে।

যুবক। তবে এই সম্মুখস্থ পথ দিয়া'ত যাওয়াই ভাল।

বৃদ্ধ। এই সম্মুখস্থ পথে কিন্তু কিঞ্চিৎ বিপদ আছে।

যুবক। কি বিপদ?

বৃদ্ধ। এই পথে যাইতে হইলে, প্রথমত একটা বৃহৎ গাছে উঠিতে হইবে। সেই গাছ হইতে আবার একটা অন্য গাছে লাফাইয়া পড়িতে হইবে। সেই দ্বিতীয় গাছ হইতে নামিয়া, একটু চলিয়া গিয়াই, এক ভগ্ন প্রাচীর দেখিবে। খুব সাবধানে সেই প্রাচীরে উঠিতে হইবে। সেই প্রাচীর হইতে প্রায় বার হাত নীচে এক লাফ দিতে হইবে। সেই নিম্নভূমে ইঁট, পাথর এবং অল্প জল আছে। সেই নিম্নভূমি হইতে একটু উচ্চে উঠিলেই গড়ের দ্বার দেখিবে। কিন্তু তুমি এমন বিপদজনক কার্য্য করিতে সক্ষম হইবে কি? যখন এক গাছ হইতে অন্য গাছে লাফাইতে হইবে, তখন দৈবাৎ যদি পড়িয়া যাও, তাহা হইলে একে-

বারে অতলস্পর্শে ডুবিয়া যাইবে। বৃক্ষের নিম্নেই প্রস্তর গ্রথিত এক জলাশয়। ঐ জলাশয় যে, কত গভীর, তাহার ইয়ত্তা করা যায় না। বারমাসই জল থাকে। বেশ বিবেচনা-পূর্ব্বক দেখ, তুমি এই বিপদপূর্ণ পথ দিয়া যাইতে সক্ষম হইবে কি না?

যুবক। আপনি যদি অনুমতি করেন, তাহা হইলে নিশ্চয়ই আমি ঐ দুগম পথ দিয়া যাইতে সক্ষম হইব। ভয় আমার কিছুতেই নাই।

বৃদ্ধ। যুবকের শিরে হাত দিয়া, অশ্রুপূর্ণলোচনে বলিলেন, "বাছা! তুমি দীর্ঘজীবী হও। এমন সাহসপূর্ণ, তেজোময়-বাক্য বহুদিন আমাকে কেহ বলে নাই। বাছা! তোমার কথা শুনিয়া আমার আজ প্রাণ যুড়াইল।"

এই কথা বলিয়া বৃদ্ধ আগে আগে, কাঁটাবন ঠেলিয়া চলিলেন;—যুবক তৎপদানুসরণ করিয়া আসিতে লাগিলেন। অল্প দূর গিয়াই, বৃদ্ধ অঙ্গুলি নির্দ্দেশপূর্ব্বক দেখাইলেন,—"বাছা! ঐ দেখ—

সেই প্রকাণ্ড বৃক্ষ। উহা যেন আকাশ ভেদ করিয়া উচ্চে উঠিয়াছে। উহার শাখা-প্রশাখা চারিদিকে বিস্তৃত—যেন বহু বাহুদ্বারা পথিককুলকে আহ্বান করিতেছে।”

আরও একটু অগ্রসর হইয়া বৃদ্ধ বলিলেন, “এই স্থানে খুব সাবধানে পথ দেখিয়া আইস;—এখানে সর্পভয় আছে। বড় বড় গোখুরা সর্প ফণা উন্নত করিয়া, এস্থলে বেড়াইয়া বেড়ায়। দেখিও, যেন সাপের গায়ে পা লাগে না। সাপ দেখিলে ভীত বা সঙ্কুচিত হইবে না; ইতস্তত ধাবিত হইবে না;—উপেক্ষা করিয়া আপন মনে চলিয়া যাইবে। সাপ সুধুসুধু আক্রমণ বা দংশন করিবে না।”

সেই প্রকাণ্ড বৃক্ষতলে গিয়া বৃদ্ধ বলিলেন,—“ইহা কি গাছ, তাহা আমি জানি না। বোধ হয় কোন পার্ব্বতীয় বা আরণ্য বৃক্ষ হইবে! এ গাছে আগে তুমি উঠিবে, না, আগে আমি উঠিব?”

যুবক। যদি অনুমতি করেন, তবে আগে আমিই উঠি।

বৃদ্ধ। (হাসিয়া) না, আগে তোমার উঠিয়া কাজ নাই!—আমি কি রূপে, কি ভাবে গাছে উঠি, তাহা প্রথমে তুমি পর্য্যবেক্ষণ কর।

এই কথা বলিয়া বৃদ্ধ বিনা-আয়াসে, খুব সহজে খর্ খর্ করিয়া, বানরের ন্যায় গাছে উঠিয়া গেলেন। কিছু দূর গিয়া, স্থির হইয়া, তিনি এক ডালে বসিলেন। যুবককে বলিলেন,—"এই বার তুমি উঠ;—ধীরভাবে উঠ।"

বৃদ্ধের কার্য্য-কৌশল দেখিয়া, যুবক অবাক্। ভাবিলেন, "এই সত্তর বৎসর বয়স্ক বৃদ্ধ এরূপ তীরবেগে এই বৃহৎ বৃক্ষে উঠিয়া পড়িলেন! এমন দ্রুতগতিতে অথচ স্বচ্ছন্দভাবে উঠা'ত আমার কর্ম্ম নয়!"

প্রকাশ্যে আর কোন কথা না কহিয়া, যুবক, ধীরে ধীরে, বিশেষ সতর্কতার সহিত, গাছে উঠিতে লাগিলেন। বহু কষ্টে তিনি এ কার্য্যে সক্ষম হইলেন বটে, কিন্তু বৃদ্ধের গাছে উঠিতে

যে সময় লাগিয়াছিল, যুবকের তাহার চতুর্গুণ সময় লাগিল।

বৃক্ষশাখায় বৃদ্ধের নিকট যুবক পৌঁছিলে, বৃদ্ধ কহিলেন, "আইস আমার সঙ্গে। এই বৃক্ষের উচ্চ চূড়ায় যাইতে পারিবে ত?"

যুবক। আজ্ঞে, পারিব।

তখন উভয়ে সেই উচ্চ বৃক্ষের সর্ব্বোচ্চ শাখায় গিয়া উপনীত হইলেন। বৃদ্ধ কহিলেন,— "ঐ দেখ, অদূরে গঙ্গা প্রবাহিত। ঐ দেখ, পাল তুলিয়া নৌকা যাইতেছে। যে দিন আমরা গড়ের ভিতর বসিয়া মন্ত্রণা করি, সে দিন এই বৃক্ষোপরি দুই জন প্রহরী উঠিয়া চারি দিক পর্য্যবেক্ষণ করিতে থাকে। বাছা! তুমি চারি দিক ভাল করিয়া দেখিয়া লও। এমন উচ্চবৃক্ষ বোধ হয় এ দেশে আর নাই। আরও দেখ, পাতার এমন ঘন সন্নিবেশ যে, এ বৃক্ষোপরি উঠিলে, দূর হইতে তোমাকে কেহই দেখিতে পাইবে না; অথচ তুমি সকলকেই দেখিবে।

এই বৃক্ষ হইতে তীর ধনুক লইয়া যুদ্ধ করিবার বেশ সুবিধা! তুমি তীর ছুড়িবার কৌশল জান কি?

যুবক। আজ্ঞে,—না। খেলা-ছলে দুই-একবার তীর-ধনুক লইয়া হনুমান তাড়াইয়াছিলাম,—এই মাত্র!

বৃদ্ধ। তীরের তেজ বড় ভয়ঙ্কর। উপযুক্ত স্থানে অবস্থিত হইয়া, সুকৌশলে, শীঘ্রহস্তে তীর-ধনুক লইয়া যুদ্ধ করিতে পারিলে, শত্রুদল নিশ্চয়ই ছিন্ন-ভিন্ন হইয়া পড়িবে। যখন আমাকে গ্রেফ্‌তার করিবার জন্য, এই বাঙ্গলার সমস্ত পুলিস এক হইল, আমাকে ধরিয়া ফাঁসি কাঠে লট্‌কাইবার জন্য রাজকর্ম্মচারীগণ প্রাণপণ চেষ্টা করিতে লাগিল, তখন আমি সাঁওতালদের দেশে গিয়া আশ্রয় লইলাম। লুকাইবার অমন সুবিধাজনক স্থান আর নাই। বন, পর্ব্বত, উপত্যকা, গিরিগুহা, নদীতট,—সাঁওতালদেশে সবই আছে। ক্ষুদ্র ক্ষুদ্র পর্ব্বতাকীর্ণ এরূপ নিবিড় অরণ্য আছে যে, বোধ হয়,

তথায় আজ পর্য্যন্ত মনুষ্যের গতায়াত হয় নাই। সে দেশে আমাকে আর ধরে কে? বিশেষ, সাঁওতালগণ বড়ই বিশ্বাসী, অতিথি-সেবা-তৎপর, এবং শরণাগতের আশ্রয়। আমি তাহাদের মধ্যে স্বচ্ছন্দে বিচরণ করিতে লাগিলাম। ক্রমশ তাহাদের সহিত আমার সদ্ভাব জন্মিল। কালক্রমে সেই প্রসিদ্ধ সাঁওতাল-যুদ্ধ উপস্থিত হইল। আমিও তখন সাঁওতালদের একজন দলপতি হইয়া হাতে তীর-ধনুক ধরিলাম। ইংরেজের সহিত যুদ্ধ করিতে পাইব বলিয়া মনে বড়ই আহ্লাদ এবং উৎসাহ হইল। ইংরেজের সহিত সম্মুখ সমরে পরাস্ত হইব জানি, ইংরেজের গোলায় প্রাণ যাইবে, তাহাও বুঝি,—তথাচ ইংরেজকে একবার হাত দেখাইয়া মরিতে ইচ্ছা হইল;—আমরাও যে, জননীর স্তন্যপান করিয়াছি, ইংরেজকে তাহা একবার দেখাইবার সাধ জন্মিল। রণভেরী বাজিয়া উঠিবা মাত্র ইংরেজসৈন্য দলে-দলে সাঁওতালদেশে প্রবেশ করিল। আমি একশত সাঁওতাল যোদ্ধার

নেতা হইলাম। প্রত্যেক সাঁওতালই এক এক জন বীরপুরুষ; মৃত্যুকে ভয় করে না; প্রভুর আজ্ঞাবহ দাস; এবং যুদ্ধকালে ভীষ্ম-প্রতিজ্ঞ। আমরা মাজিষ্ট্রেরের বাঙ্গলা পোড়াইলাম, কালেক্টরি লুটিলাম, সিপাহীগণের নিকট হইতে সজোরে রসদ কাড়িয়া লইলাম, ভাল ভাল বন্দুক দখল করিলাম। কোম্পানি কাঁপিয়া উঠিল। আতঙ্কে শিহরিল। ভাবিল, বুঝি সাঁওতালগণই ইংরেজকে দেশছাড়া করিবে। আমি অবশ্যই বুঝিয়াছিলাম, সাঁওতালদের এ ব্যাপার জলবুদ্বুদ মাত্র,—ইহা বালির বাঁধ এবং জলের আল্পনার সহিত তুলনীয়।

যুবক। আপনি সে সময় কোন্ অস্ত্র লইয়া যুদ্ধ করিয়াছিলেন? বন্দুক না তীর?

বৃদ্ধ। (হাসিয়া) অস্ত্র কিছু ছিল না বলিলেই হয়। গোটা পঁচিশ বন্দুক ইংরেজের নিকট হইতে কাড়িয়া লইয়া সংগ্রহ করিয়াছিলাম, কিন্তু বন্দুক ছুড়িবার উপকরণ কিছুই ছিল না। বিশেষ, সাঁওতালগণ বন্দুক ছুড়িতে অভ্যস্ত নহে। তবে শোভার

স্বরূপ বন্দুকগুলি সঙ্গে থাকিত। তীর-ধনুকে তাহারা সিদ্ধ ছিল। কিন্তু সিদ্ধ থাকিলে কি হয়? তীরগুলি মরিচা ধরা, ধনুকের ছিলা ছেঁড়া।

যুবক। তবে যুদ্ধাদি হইত কিরূপে?

বৃদ্ধ। কামার ডাকাইয়া, তাড়াতাড়ি করিয়া সংক্ষিপ্তভাবে কতক তীরে শান্ দিয়া লইলাম। আমি বিশ হাজার তীরের বরাদ্দ করিলাম। লোহা ইস্পাত যুটিল বটে, কিন্তু এত কামার কোথা পাইব? যে কয়জন কামার পাইলাম,—তাহারা কারিকর প্রায় আমারই মতন। শুনিলাম, এদেশে আগে খুব ভাল কারিকর ছিল, কিন্তু ইংরেজের আমলে, অস্ত্রাদির আবশ্যকতা না থাকায় কামার-বংশ এক-কালে ধ্বংস হইয়াছে। পেটের দায়ে তাহারা কে কোথায় পলাইয়াছে, তাহার ঠিক নাই। অধুনা, তীর তৈয়ারি আর বড় হয় না। কাজেই কামার, তীর তৈয়ারিতে কারিকর হইতে পায় না। যাহা হউক কয়েকজন কামার আসিল; আমরাও তাহা-দের সহিত যোগ দিলাম। এই উভয়দলে একত্র

মিলিয়া আড়াই হাজারের অধিক তীর তৈয়ারি হইল না। তাহা লইয়াই যাত্রা করিলাম।

যুবক। কোন্ দিকে প্রথমে গেলেন?

বৃদ্ধ। সাতক্রোশ দূরে এক পুলিস-থানা ছিল। তথায় ষোলজন মাত্র ভোজপুরে সিপাহী থাকিত। সিপাহীগুলা অকর্ম্মার একশেষ। এক কড়ার যোগ্যতা নাই,—কেবল ছাতু খাইতে মজবুত। তাহাদের বন্দুক আছে, তোজদান আছে, সঙ্গীন আছে—আছে সব; কিন্তু সে সব নাড়ে কে? তোলে কে? আমরা এক দিন শেষরাত্রে "হো—হা" করিয়া গিয়া তথায় পড়িলাম, সিপাহীগুলা যে কোথায় পলাইয়া গেল, তাহার কিছুই নির্ণয় করিতে পারিলাম না। উহারা দক্ষ, কেবল পলাইবার সময়।

যুবক। শুনিয়াছি, সিপাহীগণ ত ভাল যোদ্ধা।

বৃদ্ধ। যুদ্ধ করিতে পারিবে না কেন?—কিন্তু বড়ই কাপুরুষ। উহারা যুদ্ধ করে, কেবল ইংরেজের ভয়ে। কর্ত্তব্যজ্ঞান আদৌ নাই।

যখন তাহারা বুঝে যে, যুদ্ধ না করিলেও, শেষে ইংরেজের হস্তে প্রাণ যাইবে, তখন উহারা বীরের ন্যায় যুদ্ধ করিতে থাকে। সে দিন থানায় যদি একটা লালমুখ গোরা থাকিত, তাহা হইলে নিশ্চয়ই সিপাহীগণ পলাইত না। সেই গোরার আজ্ঞায় আমাদের সহিত প্রকৃত প্রস্তাবে যুদ্ধ আরম্ভ করিত। আর, সম্মুখ যুদ্ধ হইলে, যুদ্ধের ফলাফল কি হইত, তাহা বলা যায় না। কারণ উহারা আগ্নেয় অস্ত্রধারী—আমরা একরূপ নিরস্ত্র। আমি জানিতাম, "হো—হা" শব্দ করিলেই,—কেবল হাত-তালিতেই নিশ্চয় ভোজপুরে-গুলা পলাইবে,—তাই ওরূপ ভাবে আক্রমণ করিয়াছিলাম। গোরা থাকিলে, আক্রমণের কৌশল অন্যরূপ হইত।

যুবক। সে কৌশল কিরূপ?

বৃদ্ধ। (হাসিয়া) গভীর রাত্রে লঙ্কাদগ্ধ করিতাম। আগুন ধূ ধূ জ্বলিয়া উঠিত। গোরা-বাছাধনগণ অবশ্যই বাহির হইয়া পড়িত।

আমরা কোন নিভৃত স্থান হইতে, বা এইরূপ কোন বৃক্ষের উপর হইতে—গোরার-পোয়ের প্রাণ লইতাম। কিন্তু এই কয়টা ভোজপুরেদের জন্য এত কষ্ট স্বীকার করিব কেন?

যুবক। আচ্ছা,—ভোজপুরে মাত্রেই কি এত অকর্ম্মণ্য!

বৃদ্ধ। তা, কে বলিল? কতকগুলা ভোজপুরে আছে, কেবল ছাতু খাইবার জন্যই তাহারা জীবন ধারণ করিয়া থাকে। অন্যান্য ভোজপুর-বাসীগণ কর্ত্তব্য-পরায়ণ, স্থির-বুদ্ধি এবং রণ-দুর্ম্মদ।

যুবক। থানা দখলের পর কি করিলেন?

বৃদ্ধ। তার পর-দিন গিয়া কালেক্টরি লুঠিলাম।

যুবক। এখানে যুদ্ধ করিতে হইয়াছিল কি?

বৃদ্ধ। (হাসিয়া) না। যুদ্ধ অধিকাংশ সময়ই করিতে হয় না, কেবল বাহু প্রতাপে শত্রু-পক্ষ পলায়। যদি প্রতি পদে যুদ্ধ করিতে

হইত, তাহা হইলে সংসার চলিত? যুদ্ধ আমাকে কোন দিনই করিতে হয় নাই;—কেবল একটী দিন মাত্র যুদ্ধ ঘটিয়াছিল। সে দিন শত্রু-পক্ষের রাঙ্গারক্তে কালো পাহাড় ভূষিত হইয়াছিল।

যুবক। সে যুদ্ধ কি রকম?

বৃদ্ধ। আমাকে এবং আমার দলকে ধরিবার জন্য তখন আড়াইশত গোরা এবং এক হাজার সিপাহী ধাবিত হইয়াছে। ইহারা আবার চারি পাঁচ দলে বিভক্ত হইয়া আমাকে অন্বেষণ করিতেছে। কিন্তু আমি ধরা না দিলে, আমাকে ধরিবে কিরূপে? ইংরেজের সঙ্গে যুদ্ধ করিব,—ইহাই আমার চির-দিনের অন্তরের সাধ। একটা সুবিধাজনক স্থান পাইয়া সেই খানে আড্ডা করিলাম। সেই স্থানের এক দিকে ঢালু পাহাড়; সেই পাহাড়ের গায়ে বড় বড় গাছ, এবং বিষম কাঁটাবন। অভ্যাস না থাকিলে, এবং পথ না জানিলে, সে পাহাড়ে অন্যে উঠিতে অক্ষম। বেলা দ্বিপ্রহরে ইংরেজ-

ছাউনিতে একজন গোয়েন্দা সংবাদ দিল, আমি এখানে সসৈন্যে আছি। কোম্পানির সে ছাউনিতে তখন একশত গোরা এবং আড়াইশত সিপাহী ছিল। তাহারা সকলে অস্ত্র শস্ত্রে মণ্ডিত হইয়া, আমার সহিত যুদ্ধ করিবার জন্য ধাবিত হইল। সূর্য্যদেব পশ্চিম-গগনে পাটে বসিয়াছেন,—আমি একাকী, সাতজন বিশ্বস্ত অনুচরের সহিত, পর্ব্বতোপরি উঠিয়া দেখিতেছি,—সিপাহীদল আগে আগে, গোরা-দল পশ্চাৎ পশ্চাৎ তালে তালে পা ফেলিয়া আসিতেছে। বন্দুকের সঙ্গীন, সূর্য্যের রক্তিম আভায়, যেন রক্তময় হইয়া উঠিয়াছে। অশ্বারোহী, অশ্বে আরোহণ করিয়া, তরবারি ঘুরাইতেছে। ঐরাবত-সদৃশ বৃহৎ বৃহৎ গজ এবং উষ্ট্র, পৃষ্ঠদেশে তাঁবু এবং আহারীয় সামগ্রী বহন করিয়া আনিতেছে। তাহার পশ্চাতে প্রায় এক শত ডুলি, বাহকগণ স্কন্ধে করিয়া বহিতেছে। সৈন্যগণ অন্যূন পঞ্চাশ দলে বিভক্ত হইয়া শ্রেণীবদ্ধ হইয়া, দ্রুত-পদে অগ্রসর হইতেছে।

এই সমস্ত আয়োজন দেখিয়া আমি আমাকে বড় ভাগ্যবান্ বলিয়া ভাবিলাম। আজ কি শুভদিন! আমার অদৃষ্টে আর এমন দিন ঘটিবে না। এই ক্ষুদ্রাদপি ক্ষুদ্র বাঙ্গালীর জন্য এত উদ্যোগ! আমি আজ ইংরেজের সহিত সম্মুখ-সমরে আত্ম-প্রাণ বিসর্জ্জন করিব। পরক্ষণেই মনে হইল, আমি একা নহি; আমার সহিত এই দেড়শত লোক সুধু সুধু মরিবে কেন? কৌশল করিতে হইবে,—উপায়ে কার্য্য সিদ্ধি করিতে হইবে। সেই সাতজন অনুচরের সহিত পরামর্শ করিলাম। যোল-জন লোক থাকাই স্থির হইল।

যুবক। আপনি ত এইরূপ ভাবিতেছেন এবং পরামর্শ করিতেছেন; কিন্তু সেই ইংরেজ-সৈন্য ইতিমধ্যে কতদূর অগ্রসর হইল?

বৃদ্ধ। পথিমধ্যে এক গিরি-নদী ছিল। ক্ষুদ্র নদী,—জল বেশী ছিল না; হাঁটিয়া পার হওয়া যায়। সেই নদী হইতে পর্ব্বত অর্দ্ধ ক্রোশ পথ। ইংরেজ-সৈন্যদল সেই নদী

পার হইবামাত্র,—আমার সেনাগণ তীর-বর্ষণ আরম্ভ করিল ;—শ্রাবণের বারিধারার মত তীর বৃষ্টি হইতে লাগিল। দেখিতে দেখিতে পাঁচ-শ জন ইংরেজ-সৈন্য তীর-বিদ্ধ হইয়া ভূপতিত হইল। আমরা আনন্দ-উল্লাসে জয়ধ্বনি করিয়া উঠিলাম। কিন্তু সে রব ক্ষণমাত্র! আমরা যেরূপ তীর-বর্ষণ আরম্ভ করিয়াছিলাম, তৎক্ষণাৎ ইংরেজ-সৈন্যগণ সেইরূপ গুলি-বর্ষণ আরম্ভ করিল। বন্দুকের সেই উত্তপ্ত গুলির আঘাতে একাদশ জন সাঁওতাল ভূপতিত হইয়া একবারে প্রাণত্যাগ করিল। দেখিতে দেখিতে আরও পাঁচজন মরিল। আমি তখন বংশীধ্বনি করিয়া নাগরায় কাঠি দিলাম। আমার সৈন্যদল পাহাড়ের অপর প্রান্ত দিয়া দ্রুতপদে পলাইল। ইংরেজ-সৈন্য বেগে অগ্রসর হইতে লাগিল। শত্রু পলায়িত দেখিয়া, তাহারা এক ভৈরব হুঙ্কার ছাড়িল। এই সময় এক মহা গোল উঠিল। তখন সূর্য্য ডুবু-ডুবু, সন্ধ্যা হয়-হয়! সন্ধ্যার ঈষৎ